# COMMENTARY ON
# DHAMMAPADA

## BUDDHIST STORIES

## PART I

## TWIN VERSES

**Text with Bengali Translation**

*Translated by*

**Venerable Pt. Silalankara Mahathera**

*Revised by*

Ven. Rajaguru Pt. Dharmadhara Mahathera,
Tatvabhusana, Sutta, Vinaya, Abhidhamma Visarada.




**MAHA BODHI SOCIETY OF INDIA**

**4A, Bankim Chatterjee Street, Calcutta-12**

B. E. 2506. C E. 1962

PRICE RS. 4·00

# ধর্ম্ম পদার্থকথা

( বৌদ্ধ গল্প )

যমক বর্গ

---

( বাংলা অনুবাদ সমেত )

শ্রীশীলালঙ্কার মহাস্থবির

কর্ত্তৃক অনূদিত।



রাজগুরু পণ্ডিত শ্রীধর্ম্মাধার মহাস্থবির

তত্ত্বভূষণ, সূত্র, বিনয়, অভিধর্ম্ম-বিশাবদ কর্ত্তৃক

সংশোধিত।



প্রথম খণ্ড

মহাবোধি সোসাইটি

কলিকাতা

২৫০৬ বুদ্ধাব্দ

১৯৬২ খৃষ্টাব্দ

প্রকাশক :
শ্রীদেবপ্রিয় বলিসিংহ, প্রধান সচিব,
ভারতীয় মহাবোধি সোসাইটী,
৪এ, বঙ্কিম চাটার্জি ষ্ট্রীট,
কলিকাতা-১২

প্রাপ্তিস্থান :

(১) মহাবোধি বুক এজেন্সী
৪এ, বঙ্কিম চাটার্জি ষ্ট্রীট, কলিকাতা-১২।

(২) বোধগয়া, গয়া, বিহার।

(৩) সারনাথ, বারানসী, উত্তর প্রদেশ।

(৪) বুদ্ধ বিহার, নিউ দিল্লী।

(৫) সাঁচি বিহার, সাঁচি, ভূপাল, এম্‌. পি।

মূল্য চার টাকা মাত্র

মুদ্রক :
শ্রীরবীন্দ্রনাথ বিশ্বাস কর্তৃক উৎপল প্রেস, ১১০।১বি, আমহার্স্ট ষ্ট্রীট,
কলিকাতা-৯ হইতে মুদ্রিত।

# সূচিপত্তং

## যমক বগ্গো (১)

# প্রকাশকের নিবেদন

ধর্মপদ অর্থকথার যমক বর্গের বঙ্গানুবাদ দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। ধর্মপদ যেমন বিশ্বের সংস্কৃতি অনুরাগী মাত্রেই পরম আগ্রহে অনুশীলন করেন, উহার অর্থকথাও সেইরূপ সকলের পক্ষে আদরনীয়। বিশেষত ব্রহ্ম, শ্যাম, কম্বোজ, লাওস, ভিয়েৎনাম, সিংহল ও ইংলণ্ড প্রভৃতি দেশে পালি ভাষা শিক্ষার্থীদের প্রাথমিক পাঠ্য হিসাবে এই অর্থকথা নির্দ্দিষ্ট আছে। ইহার সহজ বোধ্য গল্পগুলি ভাষা শিক্ষার পক্ষে উপাদেয়।

শ্রদ্ধেয় শ্রীশীলালঙ্কার মহাস্থবির ১৯৩৪ সালে এই পুস্তকখানি মূল সহ বঙ্গানুবাদ সম্পাদন করেন। তখন উহা রেঙ্গুন বৌদ্ধ মিশন প্রেসে মুদ্রিত হইয়া ত্রিপিটক গ্রন্থমালায় প্রথম প্রকাশিত হয়। ইহাতে বাংলা দেশের পালি শিক্ষার্থীদের প্রভূত উপকার সাধিত হইয়াছে। বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদ গৃহীত পালি পরীক্ষার পাঠ্য তালিকার অন্তর্ভুক্ত হওয়ায় গ্রন্থখানির মর্যাদা ও প্রয়োজনীয়তা বিশেষ রূপে বৃদ্ধি পাইয়াছে।

বর্ত্তমানে বইখানি নিঃশেষ হইয়াছে। তজ্জন্য পালি শিক্ষার্থীদের বিশেষ অসুবিধা ভোগ করিতে হইতেছে। পাঠক বর্গের সনির্বন্ধ অনুরোধে আমরা মহাবোধি সোসাইটির প্রকাশন বিভাগ হইতে ইহার দ্বিতীয় সংস্করণ প্রকাশের সঙ্কল্প করি। গ্রন্থকার মহোদয় সাগ্রহে আমাদিগকে অনুমতি দিয়াছেন। তজ্জন্য তাঁহার নিকট আমরা কৃতজ্ঞ।

নালন্দা বিদ্যাভবনের অধ্যক্ষ শ্রদ্ধেয় শ্রীধর্মাধার মহাস্থবির গ্রন্থকার হইতে অনুমতি লাভে সাহায্য করিয়াছেন। ইহার পদ্যানুবাদগুলি গদ্যে পরিবর্ত্তন, প্রয়োজন বোধে স্থানে স্থানে সংশোধন ও আদ্যোপান্ত প্রুফ্ দর্শন করিয়া মুদ্রন কার্য পরিচালনা করিয়াছেন। তাঁহার সক্রিয় সাহচর্য না পাইলে এই গ্রন্থ প্রকাশ সহজ হইত না। তিনি সোসাইটির সাপ্তাহিক রবিবারের ধর্মালোচনায় প্রধান ধর্মদেশক, বৃহস্পতিবারের আলোচনায় কদাচিৎ অংশ গ্রহণ করেন এবং উন্নতি জনক কার্যে সহযোগিতা করেন। তজ্জন্য তাঁহার প্রতি আমাদের আন্তরিক ধন্যবাদ। সময়ে প্রুফ দেখার জন্য শ্রদ্ধেয় শ্রীধর্মকীর্তি মহাস্থবির ধন্যবাদার্হ। এতদ্বারা পালি শিক্ষার্থীদের উপকার হইলে ইহার প্রকাশ সার্থক হইবে। ইতি—

বুদ্ধ জয়ন্তী ২৫০৬,
৪এ, বঙ্কিম চ্যাটার্জি ষ্ট্রীট,
কলিকাতা—১২

শ্রীদেবপ্রিয় বলিসিংহ
প্রধান সচিব
মহাবোধি সোসাইটি
২০।৫।৬২

# নিবেদন

ধর্ম্মাধর্ম্মে সুবিজ্ঞ শাক্যমুনি ভগবান সম্যক সম্বুদ্ধের শ্রীমুখ পঙ্কজ-নিঃসৃত এক একটি ধর্ম্মোপদেশ এক একটি রত্নখনি সদৃশ। ধর্ম্মপদ সম্বুদ্ধের বহু অমূল্য উপদেশ-সম্ভারে পরিপূর্ণ। ইহাতে মোক্ষ প্রদায়ক নীতি গর্ভ ৪২৩টি গাথা বা শ্লোক আছে। ইহা সূত্র পিটকে ক্ষুদ্র নিকায়ের অন্তর্গত সুপ্রসিদ্ধ গ্রন্থ। এই ধর্ম্মপদ বৌদ্ধদের অমূল্য সম্পদ। সিংহল, ব্রহ্ম, শ্যাম, চীন, জাপান, তিব্বত ও চট্টগ্রাম প্রভৃতি বৌদ্ধদেশে ইহা খুব সমাদৃত। এই ধর্ম্মপদ ২৬ বর্গে বিভক্ত.... ....।

ধর্ম্মপদের এক একটি গাথার উপমা-যুক্তি সমন্বয়ে উপাখ্যান যুক্ত বিস্তৃত ব্যাখ্যাকে **"ধর্ম্মপদার্থকথা"** বলে। এই ধর্ম্মপদার্থ কথা প্রথম সঙ্গীতি কারক অর্হৎ মহাকশ্যপ স্থবির প্রমুখ প্রতি সম্ভিদা প্রাপ্ত পঞ্চশত ক্ষীণাশ্রব কর্ত্তৃক সংগৃহীত হইয়াছিল। লঙ্কায় বুদ্ধশাসন প্রতিষ্ঠাপক অর্হৎ মহেন্দ্র স্থবির এই ধর্ম্মপদার্থকথা লঙ্কায় লইয়া গিয়া সিংহলী ভাষাতেই প্রতিষ্ঠাপিত করেন। অতঃপর সেই সিংহলী ভাষায় পরিবর্ত্তিত ধর্ম্মপদার্থ কথা অন্যান্য দেশবাসীর কোন হিত সাধন হইতেছে না দেখিয়া কুমারকশ্যপ স্থবিরের আরাধনায় লঙ্কার মহাবিহারবাসী ত্রিপিটক পারদর্শী মহাবৈয়াকরণিক মহাজ্ঞানী সুপণ্ডিত অনুবুদ্ধ **"বুদ্ধঘোষ"** স্থবির বিস্তার ও পুনরুক্তি বাদ দিয়া মনোরম পালি ভাষায় ৭২ ভাণবার যুক্ত **"ধর্ম্মপদার্থকথা"** লিখিয়াছিলেন।

এই ধর্ম্মপদার্থকথা অতি মৃদু-মধুর ভাষায় বর্ণিত ধর্ম্মপদের গাথা সমূহের কুশলাকুশল-বিপাক সন্দীপনী চিত্তাকর্ষক চক্ষুপাল স্থবিরাদি ২৯৯টি উপাখ্যানে পরিপূর্ণ এক সুবৃহৎ গ্রন্থ।

১৯৩০ খৃষ্টাব্দে যখন আমি কলিকাতা ধর্ম্মাঙ্কুর বিহারে অবস্থান করিতে-ছিলাম, তখন আমার গুরুদেব বিনয়াচার্য্য শ্রীমৎ প্রজ্ঞালোক মহাস্থবির কর্ত্তৃক

আদিষ্ট ও উদ্বুদ্ধ হইয়া ধর্ম্মপদার্থকথার প্রথম যমক বর্গ বঙ্গানুবাদ করিতে কৃতসঙ্কল্প হই। এই যমক বর্গ ২০টি মূল গাথা ও ১৪টি উপাখ্যানে সম্পূর্ণ।

ধর্ম্মাঙ্কুর বিহারে বিবিধ কার্য্যে ব্যাপৃত থাকায় এই ধর্ম্মপদার্থকথার যমকবর্গ শেষ করিতে আমার প্রায় এক বৎসর সময়ের প্রয়োজন হইয়াছিল। ইহার অনুবাদ যাহাতে সরল ও সুখবোধ্য হয় তজ্জন্য চেষ্টার ত্রুটী করি নাই।

আমার গুরুদেব অতি যত্নের সহিত ইহার পাণ্ডুলিপি সংশোধন করিয়া দিয়া ও একখানা সুবিস্তৃত সারগর্ভ ভূমিকা লিখিয়া দিয়া আমাকে চির কৃতজ্ঞতা পাশে আবদ্ধ করিয়াছেন। শ্রীযুত রাজেন্দ্র বিনোদ বড়ুয়া বি, এ, বি, এল মহোদয় অত্যধিক সহিষ্ণুতার সহিত পাণ্ডুলিপির আদ্যপান্ত উত্তমরূপে দেখিয়া অনেকটি শব্দ পরিবর্ত্তন ও সংশোধন করিয়া আমাকে চিরানুগৃহীত করিয়াছেন। তজ্জন্য তাঁহার সর্ব্বাঙ্গীন মঙ্গল কামনা করিতেছি।

এই গ্রন্থ জনসাধারণ কর্ত্তৃক সমাদৃত হইলে আমার পরিশ্রম সার্থক মনে করিব।

শ্রাবণী পূর্ণিমা
৭ই ভাদ্র, ২৪শে আগষ্ট'
২৪৭৮ বুদ্ধাব্দ, ১৯৩৪খৃষ্টাব্দ।

শ্রীশীলালঙ্কার স্থবির
ধর্ম্মদূত বিহার
রেঙ্গুন।

# গ্রন্থ পরিচয়

শ্রীশ্রী সর্ব্বজ্ঞ বুদ্ধ-দেশিত সমগ্র বৌদ্ধ-শাস্ত্রখানি ধম্ম ও বিনয় নামে কথিত। ধর্ম্ম বলিতে সূত্র ও অভিধর্ম্মকে বুঝায়। বি ন য় বলিতে সমগ্র বিনয় পিটককে বুঝায়। আবাব সমগ্র * বিনয় পিটককে (আণাদেসনা) আজ্ঞা দে শ না বলা হয়, কেন-না ইহাতে আজ্ঞা প্রদান করিবাব যোগ্য ভগবান্ বহুলভাবে আজ্ঞা কবিয়া বিনয় সম্বন্ধে উপদেশ করিয়াছেন। সূত্র পিটককে (বোহার দেসনা) ব্য ব হা র দে শ না বলা হয়, কেন না ব্যবহার কুশল ভগবান্ বহুলভাবে ইহাতে ব্যবহার বিষয়ক উপদেশ প্রদান কবিয়াছেন। অভিধর্ম্ম পিটককে (পরমত্থ দেসনা) প র ম র্থ দে শ না বলা হয়, কেন-না পরমার্থ কুশল ভগবান্ বহুলভাবে পরমার্থ সম্বন্ধে উপদেশ প্রদান করিয়াছেন।

অভিধর্ম্ম পিটকে প্রজ্ঞা বিষয়ক শিক্ষা প্রাধান্য বিধায় ইহা অ ধি প্র জ্ঞা শিক্ষা নামে অভিহিত।

মূল ত্রিপটকের মধ্যে বিনয় পিটক উভয় বি ভ ঙ্গ, উভয় খ ন্ধ ক ও পরিবার ভেদে পাঁচখণ্ড। সূত্রপিটকে পঞ্চ নিকায়। অভিধর্ম্ম পিটক সপ্ত প্রকরণে বিভক্ত। এই সতর খানি মূল গ্রন্থেব বিবরণ পূর্ব্ববর্ত্তী গ্রন্থকারগণ বহুবাব আলোচনা করিয়াছেন। এখানে কেবল অ ট্‌ঠ ক থা ও টী কা গুলি কাহাদ্বারা প্রণীত উহাই সংক্ষেপে বলা হইতেছে।

---

* এথ হি বিনয়পিটকং আণারহেন ভগবতা আণাবাহুল্লতো দেসিতত্তা আণাদেসনা, সুত্তপিটকং বোহারকুসলেন ভগবতা বোহার বাহুল্লতো দেসিতত্তা বোহার দেসনা, অভিধম্মপিটকং পরমত্থ কুসলেন ভগবতা পরমত্থবাহুল্লতো দেসিতত্তা পরমত্থদেসনাতি বুচ্চতি।

ইতি অট্‌ঠসালিনী।।

শ্রীমৎ বুদ্ধঘোষ স্থবির প্রণীত—

১। দীঘনিকায়ট্ঠকথা সুমঙ্গল বিলাসিনী। ২। মজ্ঝিম নিকায়ট্ঠকথা পপঞ্চ সূদনী। ৩। সংযুক্ত নিকায়ট্ঠকথা সারত্থপ্পকাসিনী। ৪। অঙ্গুত্তর নিকায়ট্ঠকথা মনোরথ পূরণী। ৫। জাতকট্ঠকথা। ৬। সুত্তনিপাতট্ঠকথা পরমত্থ জ্যোতিকা। ৭। ধম্মপদট্ঠকথা সদ্ধম্ম জ্যোতিকা। ৮। খুদ্দকপাঠট্ঠকথাপরমত্থ জ্যোতিকা। ৯। বিনয়ট্ঠকথা সমন্ত পাসাদিকা। ১০। ধম্মসঙ্গনী অট্ঠকথা অট্ঠশালিনী। ১১। বিভঙ্গট্ঠকথা সম্মোহবিনোদনী। ১২। পঞ্চপ্পকরণট্ঠকথা ১৩। কঙ্খাবিতরণী টীকা।

শ্রীমৎ ধর্ম্মপাল স্থবির প্রণীত—

১। ইতি বুত্তকট্ঠকথা পরমত্থ দীপনী। ২। বিমানবত্থু অট্ঠকথা। ৩। পেতবত্থু অট্ঠকথা। ৪। থেরগাথাট্ঠকথা। ৫। থেরীগাথাট্ঠকথা ৬, উদানট্ঠকথা। ৭। চিরযাপিটকট্ঠকথা। ৮। নেত্তিপ্পকরণট্ঠকথা। ৯। বিসুদ্ধিমগ্গমহাটীকা। ১০। দীঘনিকায়ট্ঠকথা টীকা। ১১। মজ্ঝিমনিকায়ট্ঠকথা টীকা। ১২। সংযুক্তনিকায়ট্ঠকথা টীকা। ১৩। বিনয় বিমতিবিনোদনী টীকা। ১৪। সচ্চসঙ্খেপ।

শ্রীমৎ উপসেন স্থবির প্রণীত—

১। চুলনিদ্দেসট্ঠকথা সদ্ধম্মপজ্জোতিকা ও ২। মহানিদ্দেসট্ঠকথা।

শ্রীমৎ মহানাম স্থবির প্রণীত—

১। পটিসম্ভিদা মগ্গট্ঠকথা সদ্ধম্মপ্পকাসনী ও ২। মহাবংস (১ম ভাগ)। অন্যতম স্থবির প্রণীত—১। অপাদানট্ঠকথা বিসুদ্ধজনবিলাসিনী।

শ্রীমৎ বুদ্ধদত্ত স্থবির প্রণীত—

১। বুদ্ধবংসট্ঠকথা মধুরত্থ বিলাসিনী ও ২। বিনয় বিনিচ্ছয়ো (সম্পুর্ণ বিনয়ার্থকথা পদ্যে)

শ্রীমৎ সারীপুত্র স্থবির প্রণীত—

১। বিনয সারত্থদীপনী টীকা। ২। পালিমুত্তক বিনয় বিনিচ্ছয়ো ও ঐ টিকা

শ্রীমৎ বজিরারাম স্থবির প্রণীত—১। বিনয় বজিরবুদ্ধি টীকা।

শ্রীমৎ জাগব স্থবিব প্রণীত—১। বিনয়ট্‌ঠকথা সমন্তপাসাদিকা যোজনা।
শ্রীমৎ বুদ্ধনাগ স্থবির প্রণীত—১। কঙ্ক্ষাবিতবণী টীকা বিনয়ত্থ মঞ্জুসা।
শ্রীমৎ ধর্ম্মশ্রী স্থবির প্রণীত—১। খুদ্দসিক্‌খা ও ২। মূলসিক্‌খা
শ্রীমৎ সঙ্ঘবক্ষিত স্থবির প্রণীত—

১। খুদ্দসিক্‌খা' টীকা সুমঙ্গলপ্পসাদনী ও ২। মূলসিক্‌খা টীকা।

ব্রহ্মদেশের তম্বদ্বীপ রাজ্যে রতনপুণ্ণ নগবে তিবিয় পর্ব্বতবাসী জনৈক ত্রিপিটকাচার্য্য স্থবিব কর্তৃক ২১০০ সুগত বর্ষে লিখিত—১। বিনয়ালঙ্কাব টীকা।
শ্রীমৎ আর্যবংশ স্থবির প্রণীত—১। সুত্তসঙ্গহট্‌ঠকথা।
শ্রীমৎ অনুরুদ্ধ স্থবির প্রণীত—১। অবিভম্মত্থ সঙ্গহো।
শ্রীমৎ সুমঙ্গল স্থবিব প্রণীত—১। অভিধম্মত্থসঙ্গহ টীকা বিভাবনী। ২। ঐ টীকা পরমত্থদীপনী (লেডি ছেয়াদকৃত)। ৩। ঐ টীকা অঙ্কুব (বিমল স্থবিব কৃত) ৪। ঐ টীকা অতুল বিসোধনী। ৫। ঐ টিকা মণিসাব মঞ্জুসা।

## ধম্মপদ

১৮৫৫ খৃষ্টাব্দে ডেনমার্কবাসী সুপ্রসিদ্ধ ডাক্তাব ফজ্‌বোল ধম্মপদের এক অত্যুৎকৃষ্ট সংস্করণ প্রকাশ কবেন। ঐ সময়ে তিনি লাটিন ভাষায় এই গ্রন্থ অনুবাদ করিয়া ইউবোপীয় পণ্ডিত মণ্ডলীব চিত্তাকর্ষণ কবেন। তদনন্তব বার্ণফ, গগার্লি, উফম, ওযেযাব প্রভৃতি পণ্ডিতগণ ধম্মপদ গ্রন্থ ফবাসী, ইংবাজী ভাষায় অনুবাদ করিয়া উহাব প্রচাব বৃদ্ধি কবেন। ১৮৭৯ খৃঃ অব্দে অধ্যাপক মোক্ষমূলব ইংবেজী ভাষায়, ১৮৭৮ খৃঃ অব্দে ফার্ণন্দ হু ফবাসী ভাষায়, ১৮৭৮ খৃঃ রেভারেণ্ড বিল্ চীনভাষায়, সুপ্রসিদ্ধ সিফনাব তিব্বতীয় ভাষায় ও ১৮৯৮ খৃঃ অব্দে এই ধম্মপদ কলিকাতা বুদ্ধিষ্ট টেক্স সোসাইটি কর্তৃক প্রকাশিত হয়। রেভারেণ্ড বিল বলেন—চীনভাষায় ধম্মপদ গ্রন্থের চাবিখানি অনুবাদ পাওয়া যায়। বলা বাহুল্য এই মহামূল্য গ্রন্থ পৃথিবীর-নানা ভাষায় অনুবাদিত হইয়া বুদ্ধেব বাণী প্রচাবে যে সহায়তা কবিয়াছে, ইহাই অতিশয়

গৌববেব বিষয়। এই ধম্মপদ ২৬ অধ্যায়ে বিভক্ত। ৪২৩টি গাথা এই মূল গ্রন্থে আছে।

# ধম্মপদট্ঠকথা

ধম্মপদের অ ট্ঠ ক থা খানি খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দীর প্রারম্ভে অনুবুদ্ধ বুদ্ধঘোষ স্থবির কর্তৃক লিখিত হয়। খ্রীষ্টীয় ৪১০—৪৩২ অব্দে মহানাম নামক পণ্ডিত ম হা বং স নামে সিংহলের এক ইতিহাস বচনা করেন। প্রথম ৩৭ অধ্যায মহানামেব বচিত। এই ৩৭ অধ্যাযে বর্ণিত আছে, "বুদ্ধঘোষ মগধ হইতে সিংহলের অন্তর্গত অনুবাধাপুব নগবে গমন কবেন এবং সিংহলীয় অ ট্ঠ ক থা হইতে পালি ভাষায ইহাব অনুবাদ কবেন।"

লঙ্কাদ্বীপে বুদ্ধশাসন প্রতিষ্ঠাতা মহামহীন্দ স্থবির খৃষ্টপূর্ব্ব ২৪১ অব্দে সিংহলী ভাষায় ত্রিপিটকের যে ব্যাখ্যা লিখিযা গিয়াছেন, উহা অবলম্বন করিয়া বুদ্ধঘোষ স্থবিব ধ ম্ম প দ ট্ঠ ক থা পালি ভাষায় পরিবর্ত্তন কবেন। তাই স্বীয় বচিত গাথায় গ্রন্থারম্ভে প্রকাশ কবিয়াছেন যে—"সিংহলী ভাষায় ইহার অ ট্ঠ ক থা থাকাতে বিভিন্ন দেশীয় লোকের উপকারে আসিতেছে না, আমি কুমাব কশ্যপ স্থবিব কর্ত্তৃক প্রার্থিত হইয়া ইহা বিশুদ্ধ মাগধী ভাষায় পরিবর্ত্তনে অগ্রসর হইলাম।"

কেহ কেহ বলেন, ধ ম্ম প দ ট্ঠ ক থাব প্রণেতা মহানাম ব.জার সমসাময়িক। কেহ বলেন তাঁহার পববর্ত্তী কালে অন্য বুদ্ধঘোষ কর্ত্তৃক ইহা পরিবর্ত্তিত হইয়াছে। ইহা পণ্ডিতগণের বিবেচ্য।

এই মাগধী ভাষা সম্বন্ধে পূর্ব্ববর্ত্তী পণ্ডিতগণের বহু মতানৈক্য দৃষ্ট হয়। কোন কোন পণ্ডিতগণের মতে মাগধী ভাষা মূ ল ভা ষা নামে অভিহিত। কাবণ আদি কল্পোৎপন্ন মনুষ্যগণ, ব্রহ্মগণ, সম্বুদ্ধগণ এবং যাহারা কোন বাক্যলাপ শ্রবণ কবে নাই, এতাদৃশ ব্যক্তিগণ যাহাদ্বাবা কথা বলিয়া থাকেন সেই মাগধী ভাষাই মূ ল ভা ষা। তাই গাথায় বর্ণিত হইযাছে ঃ—

"সা মাগধী মূল ভাসা নরা য়ায়াদিকপ্পিকা,
ব্রহ্মানো চ-সুস্তালাপা সম্বুদ্ধাচাপি ভাসবে।"

ইহা আবাব মগধ বাজ্যের ব্যবহৃত ভাষা বলিয়াও মা গ ধী ভা ষা নামে প্রকাশিত। কিন্তু ইহাব বিশুদ্ধতা ও কোমলতা ছিল না বলিয়া দে শী য় মা গ ধী নামে কথিত। বুদ্ধেব উৎপত্তিব পূর্ব্বে ও সময়ে লোকজন যদিও এই ভাষায় আলাপ সালাপ কবিত, তাহা বুদ্ধ ও শ্রাবকগণেব ভাষার ন্যায় সুমার্জ্জিত নহে। বুদ্ধ ও শ্রাবকগণ যেই মাগধী ভাষা ব্যবহার করিতেন, তাহা শ্রুতি মধুর ও লালিত্য গুণ বিধায় শু দ্ধ মা গ ধী নামে কথিত। এই যে পালি নামধেয় মাগধীভাষা উহা মুখ্যতঃ সম্যকসম্বুদ্ধ-বর্ণিত ধম্ম বিনয়েব ভাষা বলিয়া বু দ্ধ ভা ষা নামেও অভিহিত।

কোন কোন পণ্ডিতেব মতে পা টি পাটি বা পঙ্‌ক্তি ক্রমে বুদ্ধ প্রমুখ শ্রাবকগণেব দেশনায় সমাগতা ভাষাই পা লি ভাষা নামে প্রসিদ্ধ লাভ করিয়াছে। কেহ কেহ মগধ পল্লীব ভাষা বলিয়াও পা লি ভা ষা আখ্যা দিয়া থাকেন।

বুদ্ধ পরম্পবা ত্রিপটক গ্রন্থের টীকা, অনুটীকা যোজনা প্রভৃতি গ্রন্থ ধাবাবাহিক রূপে যে ভাষায় লিখিত হইযাছে ঐ ভাষাকে মা গ ধী পা লি বলিয়া কথিত হয়। কোন কোন সংস্কৃতাচার্য্য গণের গ্রন্থেও পালি শব্দের প্রয়োগ দেখা যায়। এ সম্বন্ধে শ্রীযুত বিধু শেখব শাস্ত্রী তাঁহাব প্রণীত পালি প্রকাশ ব্যাকরণেব প্রবেশক খণ্ডে বহু গবেষণা পূর্ণ তথ্য দিয়াছেন। সে যাহাই হউক বুদ্ধের নির্ব্বাণেব ২৪৭৭ বৎসর পর্য্যন্ত পালি বিশাবদ আচার্যগণ বুদ্ধলীলায় বর্ণিত শু দ্ধ মা গ ধী ভাষাকে আজ পর্য্যন্ত শ্রেষ্ঠাসন দান কবিযা আসিতেছেন।

থেরেন বুদ্ধঘোসেন ধীমতা বচিতা অয়ং,
ধম্মপদট্‌ঠকথা চ সোদত্তাভিধানক।
সতেবীস চতুসতা চতুসচ্চ বিভাবিনা,
তাসং অট্‌ঠকথং এতং কবোন্তেন সুনিম্মলং,
দ্বাসত্ততি পমানায ভাণবারেহি পালিয়া।

পূর্ব্বোক্ত ২৯৯টি উপাখ্যানে মূল গাথার সংখ্যা ৪২৩টি, উপগাথার সংখ্যা ২৯৫টি। লঙ্কাধিপতি শীলামেঘ বর্ণাভয় কশ্যপ সিংহলী ভাষায় এই ধ ম্ম প দ ট্‌ঠ ক থা র একখানি গণ্ঠিপদত্থবণ্ণনা সম্পাদন করাইয়াছিলেন। কিন্তু ইহার পূর্ব্বে শ্রীমৎ ধর্ম্মসেন স্থবির র ত না ব লী নামে ধম্মপদট্‌ঠকথার এক সিংহলী ভাষ্য প্রণয়ন করিয়াছিলেন। এই র ত না ব লী হইতেই ধম্মপদট্‌ঠকথা লিখিত হইয়াছে বলিয়া প্রাচীন পণ্ডিতগণ বলিয়া থাকেন কিন্তু ভা র থ স্‌ দ নী নামে একখানি সিংহলী ভাষ্য ছিল বলিয়া কোন কোন পণ্ডিতগণ বলিয়া থাকেন।

যিনি যেরূপ অভিমত পোষণ করুন না কেন, কিন্তু আমারা মহামনস্বী আচার্য্য অনুবুদ্ধ বুদ্ধঘোষের প্রতি কৃতজ্ঞতা জানাইতেছি। তিনি এই উপাখ্যানগুলি এমন প্রাঞ্জল ভাষায় ভাবসম্পদে পূর্ণ করিয়া রচনা চাতুর্য্য প্রদর্শন করিয়াছেন যে পালিভাষাভিজ্ঞ পণ্ডিত মাত্রেই তাঁহার নিকট ঋণী থাকিবেন। এতগুলি নীতি বিষয়ক উপাখ্যানের সমষ্টি অন্যত্র বিরল বলিলেও অত্যুক্তি হয় না। বৌদ্ধ প্রধান দেশে পালি শিক্ষার্থীরা সর্ব্বপ্রথম এই গ্রন্থ পড়িয়া পালি সাহিত্য অধ্যয়নে রত হয়। দুঃখের বিষয় ভারতীয় কোন ভাষায় এই গ্রন্থের মূল কিম্বা অনুবাদ এখনও প্রকাশিত হয় নাই। আমি এই মহৎ অভাব পরিপূর্ণ করিবার জন্য ব্রতী হই, যখন আকিয়াব বৌদ্ধ বিহারে অবস্থান করি, তখন অন্যান্য গ্রন্থ প্রকাশে ব্যস্ত থাকায় আমার সেই আশা চাপিয়া যায়। আবার যখন কলিকাতায় ধর্ম্মাঙ্কুর বিহারে অবস্থান করি, তখন আমার এই গ্রন্থ প্রকাশের ইচ্ছা বলবতী হয়। পুনরায় মিলিন্দপ্রশ্ন অনুবাদের ভার আমার উপর ন্যস্ত হওয়ায় ধম্মপদট্‌ঠকথার অনুবাদ ভার আমার প্রিয় শিষ্য শ্রীমান শীলালঙ্কারের উপর অর্পন করি। তাহার অক্লান্ত পরিশ্রমে·· ·· আজ ধম্মপদট্‌ঠকথার যমক বর্গ মাত্র বাঙ্গালী পাঠকদের হাতে অর্পিত হইল।

*আষাঢ়ী পূর্ণিমা*
বিদর্শনারাম
কানাইমাদারী
২৫।৭।৩৪ইং

***শ্রীপ্রজ্ঞালোক স্থবির***

# ধম্মপদট্ঠকথা

নমো তস্স ভগবতো অরহতো
সম্মা সম্বুদ্ধস্স



মহামোহ তমোনদ্ধে লোকে লোকান্ত দস্সিনা,
যেন সদ্ধম্ম পজ্জোতো জালিতো জলিতিদ্ধিনা।
তস্স পাদে নমস্সিত্বা সম্বুদ্ধস্স সিরীমতো,
সদ্ধম্মঞ্চস্স পূজেত্বা কত্বা সঙ্ঘস্স চ ঞ্জলিং।
তং তং কারণমাগম্ম ধম্মা ধম্মেসু কোবিদো,
সম্পত্ত সদ্ধম্মপদো সত্থা ধম্মপদং সুভং।

---

# ধর্ম্মপদ-অর্থকথা

সেই ভগবান অর্হৎ সম্যক্ সম্বুদ্ধকে নমস্কার।



(১-২) মহামোহ তমাচ্ছন্ন বিশ্বে সমুজ্জল ঋদ্ধি প্রভাবে যেই লোকান্তদর্শী-কর্তৃক সদ্ধর্ম্ম প্রদীপ প্রজ্বলিত হইয়াছে, সেই শ্রীমান্ সম্বুদ্ধের পাদপদ্মে নমস্কার, সদ্ধর্ম্মকে পূজা ও সংঘকে যুক্তাঞ্জলি করি।

(৩-৪) সেই সেই কারণ উপলক্ষে ধর্ম্মাধর্ম্মে অভিজ্ঞ, সদ্ধর্ম্ম পদ (লক্ষ্য) সম্প্রাপ্ত শাস্তা করুণাবেগ-সমুৎসাহিত হৃদয়ে দেব মানবগণের প্রীতি ও আনন্দ বর্দ্ধক যেই শুভ ধর্ম্মপদ উপদেশ করিয়াছেন,

দেসেসি করুণাবেগ সমুস্সাহিত মানসো.
যং বে দেবমনুস্সানং পীতি-পামোজ্জ বদ্ধনং।
পরম্পরাভতা তস্স নিপুণা অথবণ্ণনা,
য়া তম্বপণ্ণি দীপম্হি দীপভাসায সণ্ঠিতা।
ন সাধয়তি সেসানং সত্তানং হিতসম্পদং.
অপ্পেবনাম সাধেয়্য সব্বলোকস্স সা হিতং।
ইতি আসিংসমানেন দন্তেন সমচারিনা,
কুমারকস্সপেনাহং থেরেন থিরচেতসা।
সদ্ধম্মট্ঠিতিকামেন সক্কচ্চং অভিযাচিতো.
তং ভাসং অতিবিত্থার গতঞ্চ বচনক্কমং।
পহায়ারোপযিত্বান তন্তি ভাসং মনোরমং.
গাথানং ব্যঞ্জনপদং যং তত্থ ন বিভাবিতং।
কেবলং তং বিভাবেত্বা সেসং তমেব অত্থতো,
ভাসন্তরেন ভাসিস্সং আবহন্তো বিভাবিনং:
মনসো পীতিপামোজ্জং অত্থধম্মুপনিস্সিতন্তি।

---

(৫) সেই ধর্মপদের যে নিপুণ-অর্থ বর্ণনা আচার্য্য পরম্পরা আহরিত হইয়াছে, যাহা তাম্রপাণি [ সিংহল ] দ্বীপে দ্বীপ ভাষায় অবস্থিত,

(৬) যাহা অপর জনগণের হিত-সম্পদ সাধন করে না, তাহা নিশ্চিত রূপে সমগ্র বিশ্বের হিত সাধন করুক।

(৭-১০) এই আকাঙ্খায় অনুপ্রাণিত হইয়া স্থির চিত্ত, দান্ত, সদাচারী ও সদ্ধর্মস্থিতিকামী স্থবির কুমার কাশ্যপ দ্বারা সগৌরবে অনুরুদ্ধ হইয়া আমি, সেই ভাষা এবং অতি বিস্তৃত বাচন প্রণালী পরিহার পূর্ব্বক মনোরম পালিভাষায় আরোপ করিয়া গাথা সমূহের যে সকল ব্যঞ্জন পদ তথায় বিভাবিত হয় নাই, কেবল তাহা প্রকাশ করিব। অবশিষ্ট অর্থ হিসাবে তদ্রূপই থাকিবে। আমি বিজ্ঞদের মনের অর্থ ও ধর্ম্ম-সংযুক্ত প্রীতি ও আনন্দ আবাহন করিয়া ভাষান্তরে বর্ণনা করিব।

## যমক বগ্গ। ১

### চকখুপালত্থের বত্থু। ১

"মনোপুব্বঙ্গমা ধম্মা মনোসেট্‌ঠা মনোময়া,
মনসা চে পদুট্‌ঠেন ভাসতি বা করোতি বা,
ততো নং দুক্খমন্বেতি চক্কং'ব বহতো পদং" তি।

অয়ং ধম্মদেসনা কত্থ ভাসিতা'তি? সাবত্থিয়ং। কং আরব্ভা'তি? চক্খুপালত্থেরং।

---

## যমক বর্গ। ১

### চক্ষুপাল স্থবিরের উপাখ্যান। ১

মনঃপূর্ব্বঙ্গম ধর্ম্মচয়,
মনঃশ্রেষ্ঠ মনোময়;
দোষযুক্ত মনে যদি কোন একজন,
বলে কোন কথা কিছু করে বা করম,
শকটের চক্র যথা বৃষ পদে ধায়,
দুঃখ তার অবিরাম পাছে পাছে যায়।

এই ধর্ম্মোপদেশ কোথায় বলা হইয়াছিল? শ্রাবস্তীতে। কাহাকে উপলক্ষ করিয়া? চক্ষুপাল স্থবিরকে।

১। সাবত্থিযং কির মহাসুবণ্ণো নাম কুটুম্বিকো অহোসি অড্‌ঢো মহদ্ধনো মহাভোগো অপুত্তকো। সো একদিবসং নহানতিত্থং গন্ত্বা নহাত্বা আগচ্ছন্তো অন্তরামগ্‌গে সম্পন্নসাখং একং বনস্পতিং[1] দিস্বা "অযং মহেসক্‌খায় দেবতায অধিগ্‌গহীতো ভবিস্‌সতী"তি। তস্‌স হেট্‌ঠাভাগং সোধাপেত্বা পাকারপরিক্‌খেপং কারাপেত্বা বালিকং[2] ওকিরাপেত্বা ধজপতাকং উস্‌সাপেত্বা বনস্পতিং অলঙ্করিত্বা "পুত্তং বা ধীতরং বা লভিত্বা তুম্‌হাকং মহাসক্কারং করিস্‌সামী"তি পত্থনং কত্বা পক্কামি।

২। অথস্‌স ভরিয়ায় কুচ্ছিয়ং গব্ভো পতিট্‌ঠাসি। সা গব্ভস্‌স পতিট্‌ঠিত ভাবং ঞত্বা তস্‌স আরোচেসি। সো তস্‌সা গব্ভ পরিহারং অদাসি।

---

১। শ্রাবস্তীতে মহাসুবর্ণ নামে এক মহাধনী, মহাভোগী, ধনাঢ্য কুটুম্বিক ছিলেন। তিনি ছিলেন অপুত্রক। একদিন তিনি স্নানতীর্থে গমন পূর্ব্বক স্নান করিয়া আসিবার সময় পথিমধ্যে শাখাসম্পন্ন এক বনস্পতি[3] দেখিতে পাইলেন। "এই বৃক্ষটিকে হয়ত কোন শক্তিমান দেবতা আশ্রয় করিয়া থাকিবেন," এই ভাবিয়া তিনি ইহার তলদেশ পরিষ্কার করাইলেন, চারিদিকে প্রাকার বেষ্টনী করাইয়া দিলেন, বালি বিকীর্ণ করাইলেন এবং ধ্বজাপতাকা উত্তোলন করাইলেন, বনস্পতিকে সমলঙ্কৃত করিয়া "পুত্র বা কন্যা লাভ করিলে আপনার মহাসৎকার করিব।" এইরূপ প্রার্থনা করিয়া প্রস্থান করিলেন।

২। অনন্তর তাঁহার ভার্য্যা অন্তঃসত্ত্বা হইলেন। ভার্য্যা গর্ভ সঞ্চার হইয়াছে জানিয়া তাঁহাকে কহিলেন। তিনি তাঁহার গর্ভ পরিচর্য্যার ব্যবস্থা করিয়া দিলেন।

---

১। ম—বনপ্পতিং। ২। ম—বালুকং।
৩। পুষ্পহীন ফলদ বৃক্ষ, মহাদ্রুম।

সা দসমাসচ্চয়েন পুত্তং বিজায়ি। সেট্ঠি অত্তনা পালিতং বনস্পতিং নিস্সায় লদ্ধত্তা তস্স 'পালিতো'তি নামং অকাসি। অপরভাগে অঞ্ঞং পুত্তং লভি। তস্স 'চুল্লপালো'তি নামং কত্বা ইতরস্স 'মহাপালো'তি নামং অকরি। তে বযপ্পত্তে ঘববন্ধনেন বন্ধিংসু।

৩। তস্মিং সময়ে সত্থা পবত্তববধম্মচক্কো অনুপুব্বেনাগন্ত্বা অনাথপিণ্ডিকেন মহাসেট্ঠিনা চতুপঞ্ঞাস কোটি ধনং বিস্সজ্জেত্বা কারিতে জেতবন মহাবিহারে বিহরতি মহাজনং সগ্গমগ্গে চ মোক্খমগ্গে চ পতিট্ঠাপয়মানো। তথাগতো হি মাতিপক্খতো[১] অসীতিযা পিতিপক্খতো অসীতিয়া'তি দ্বেঅসীতি ঞাতিকুল সহস্সেহি কাবিতে বিহাবে একমেব বস্সাবাসং বসি।

---

তিনি দশমাস পবে একটি পুত্র প্রসব করিলেন। শ্রেষ্ঠী আপনাব প্রতিপালিত বনস্পতিব প্রসাদে পুত্র লাভের দরুণ তাব নাম বাখিলেন 'পালিত'। কিছু দিন পবে তিনি আর এক পুত্র লাভ কবিলেন। তাহার 'চুল্লপাল' নাম বাখিযা জ্যেষ্ঠের নাম পবিবর্ত্তন কবিয়া 'মহাপাল' বাখিলেন। তাহাবা প্রাপ্তবয়স্ক হইলে বিবাহসূত্রে আবদ্ধ হইলেন।

৩। তখন শাস্তা ধর্ম্মচক্র প্রবর্ত্তনেব পব ক্রমে নানাদেশ পর্য্যটন কবিয়া শ্রাবস্তীতে আসিয়াছিলেন। মহাশ্রেষ্ঠী অনাথপিণ্ডিক কর্ত্তৃক চুয়ান্ন কোটি মুদ্রা ব্যযে নির্ম্মিত জেতবন মহাবিহাবে জনগণকে স্বর্গমার্গে ও মোক্ষমার্গে প্রতিষ্ঠিত কবিতে কবিতে বাস কবিতেছিলেন। তথাগত মাতৃ পক্ষেব অশীতি সহস্র ও পিতৃ পক্ষেব অশীতি সহস্র, এই দ্বি অশীতি সহস্র জ্ঞাতিকুল দ্বারা নির্ম্মিত বিহাবে মাত্র এক বর্ষা বাস কবিয়াছিলেন।

---

১। ম—মাতুপক্খতো।

অনাথপিণ্ডিকেন কারিতে জেতবন মহাবিহারে একূনবীসতি, বিসাখায় সত্তবীসতি কোটিধন পরিচ্চাগেন কারিতে পুব্বারামে ছ বস্সাবাসে'তি, দ্বিন্নং কুলানং গুণমহন্ততং পটিচ্চ সাবত্থিং নিস্সায় পঞ্চবীসতি বস্সাবাসে বসি। অনাথপিণ্ডিকো'পি বিসাখা'পি মহাউপাসিকা নিবদ্ধং দিবসস্স দ্বেবারে তথাগতস্স উপট্ঠানং গচ্ছন্তি। গচ্ছন্তা চ—"দহর সামণেরা নো হত্থে ওলোকেস্সন্তী"তি তুচ্ছহত্থা নাম ন গতপুব্বা। পুরেভত্তং গচ্ছন্তা খাদনীযাদীনি গাহাপেত্বাব গচ্ছন্তি, পচ্ছাভত্তং পঞ্চভেসজ্জানি অট্ঠ চ পানানি। নিবেসনেসু পন তেসং দ্বিন্নং[১] ভিক্খুসহস্সানং নিচ্চপঞ্ঞত্তানেবাসনানি হোন্তি . অন্নপান ভেসজ্জেসু

অনাথপিণ্ডিক নির্ম্মিত জেতবন বিহারে ঊনবিংশতি বর্ষা, বিশাখা কর্তৃক সপ্তবিংশতি কোটি মুদ্রা ব্যয়ে নির্ম্মিত পূর্ব্বারাম বিহারে ছয় বর্ষা, এই দুই কুলের গুণমহত্ত্বের জন্য শ্রাবস্তীকে আশ্রয় করিয়া পঞ্চবিংশতি বর্ষাবাস করিয়াছিলেন। অনাথপিণ্ডিক ও মহাউপাসিকা বিশাখা নিত্য দিবসে দুইবার তথাগতের সেবা করিতে যাইতেন। "তরুণ শ্রামণের গণ কিছু প্রাপ্তির আশায় আমাদের হাতের দিকে তাকাইবেন।" এই মনে করিয়া তাঁহারা যাইবার সময় কখনও রিক্ত হস্তে যাইতেন না। পূর্ব্বাহ্নে যাইবার সময় অনেক খাদ্যদ্রব্য সঙ্গে লইয়া যাইতেন ও অপরাহ্নে পঞ্চবিধ ভৈষজ্য * ও অষ্টবিধ † পানীয় লইয়া যাইতেন। তাঁহাদের দুইজনের আবাসেও নিত্য দুই সহস্র ভিক্ষুর জন্য আসন প্রস্তুত থাকিত। অন্ন, পানীয় ও ভৈষজ্যের মধ্যে

১। ম—দ্বিন্নং দ্বিন্নং

* ঘৃত, মাখন, তৈল, মধু ও গুড়।

† মধু, কিশ্‌মিশ, শালুক, কাঁঠালীকলা, আঁটিকলা, আম, জাম ও পানীফল এই অষ্টবিধ ক্ষুদ্র জাতীয় ফলের রস অগ্নিপক্ক না করিয়া ছাঁকিয়া ভিক্ষুরা ইচ্ছা করিলে বিকালে পান করিতে পারেন

যো যং ইচ্ছতি তস্স তং যথিচ্ছিতমেব সম্পজ্জতি। তেসু অনাথপিণ্ডিকেন একমেব দিবসম্পি সত্থা পঞ্‌হং অপুচ্ছিত পুব্বো। সো কির—"তথাগতো বুদ্ধসুখুমালো খত্তিযসুখুমালো, উপকারো মে গহপতী'তি মযহং ধম্মং দেসেন্তো কিলমেয্যা"তি সত্থরি অধিমত্ত সিনেহেন পঞ্‌হং ন পুচ্ছতি। সত্থা পন তস্মিং নিসিন্নমত্তে যেব "অযং সেট্‌ঠি মং অরক্খিতব্বট্‌ঠানে রক্খতি। অহং হি কপ্পসতসহস্সাধিকানি চত্তারি অসংখেয্যানি অলঙ্কত-পটিযত্তং অত্তনো সীসং ছিন্দিত্বা অক্খীনি উপ্পাটেত্বা হদযমংসং উব্বত্তেত্বা[1] পাণসমং পুত্তদারং পরিচ্চজিত্বা পারমিয়ো পূরেন্তো পরেসং ধম্মদেসনত্থমেব পূরেসিং, এস মং অরক্খিতব্বট্‌ঠানে রক্খতী"তি—একং ধম্মদেসনং কথেতি যেব।

---

যিনি যাহা চাহিতেন তিনি তাহা যথেচ্ছা লাভ করিতেন। তাঁহাদের মধ্যে অনাথপিণ্ডিক একদিনও শাস্তাকে প্রশ্ন জিজ্ঞাসা করেন নাই। তিনি ভাবিতেন—"তথাগত বুদ্ধ সুকুমার ক্ষত্রিয় সুকুমার হন, 'গৃহপতি আমার উপকারক' ইহা মনে করিয়া আমাকে ধর্ম্ম উপদেশ দিলে ক্লান্ত হইতে পারেন।" এই মনে করিয়া শাস্তার প্রতি স্নেহাধিক্য বশতঃ তিনি প্রশ্ন জিজ্ঞাসা করিতেন না। কিন্তু তিনি বসিবা মাত্র "এই শ্রেষ্ঠী আমাকে অরক্ষণীয়স্থানে রক্ষা করিতেছে। আমি যে লক্ষাধিক চারি অসংখ্য কল্পকাল নিজের অলঙ্কৃত প্রতিমণ্ডিত শির ছেদন করিয়া, চক্ষুযুগল উৎপাটন করিয়া, হৃদয় মাংস ছিন্ন করিয়া ও প্রাণসম স্ত্রী-পুত্র পরিত্যাগ করিয়া পারমী সমূহ পূর্ণ করিয়াছি, তাহা পরকে ধর্ম্মদেশনা করিবার জন্যই করিয়াছি। এই শ্রেষ্ঠী আমাকে অরক্ষণীয় স্থানে রক্ষা করিতেছে।" শাস্তা ইহা চিন্তা করিয়া ধর্ম্মোপদেশ দিতেন।

---

১। ম—উপ্পাটেত্বা।

৪। তদা সাবত্থিযং সত্তমনুস্সকোটিযো বসন্তি। তেসু সত্থু ধম্মকথং সুত্বা পঞ্চকোটিমত্তা মনুস্সা অরিয়সাবকা জাতা, দ্বে কোটিমত্তা পুথুজ্জনা। তেসু অরিযসাবকানং দ্বেয়েব কিচ্চানি অহেসুং, পুরেভত্তং দানং দেন্তি, পচ্ছাভত্তং গন্ধমালাদিহত্থা বত্থ-ভেসজ্জ-পানকাদিং গাহাপেত্বা ধম্মসবণত্থায় গচ্ছন্তি।

৫। অথেকদিবসং মহাপালো অরিযসাবকে গন্ধমালাদিহত্থে বিহারং গচ্ছন্তে দিস্বা "অযং মহাজনো কুহিং গচ্ছতী"তি পুচ্ছিত্বা "ধম্মসবণাযা'তি সুত্বা 'অহম্পি গমিস্সামী"তি গন্ত্বা সত্থারং বন্দিত্বা পরিসপরিযন্তে নিসীদি।

---

৪। সেই সময় শ্রাবস্তীতে সাতকোটি লোক বাস করিতেন। তাহাদের মধ্যে পাঁচকোটি শাস্তার ধর্ম্মোপদেশ শুনিয়া আর্য্যশ্রাবক হইয়াছিলেন; দুইকোটি মাত্র পৃথকজন * ছিল। আর্য্যশ্রাবকদের এই দুইটি কর্ত্তব্য ছিল। ভোজনের পূর্ব্বে আহার্য্য বস্তু দান দিতেন এবং আহারান্তে বস্ত্র, ভৈষজ্য ও পানীয়াদি সঙ্গে-নিয়া, গন্ধদ্রব্য ও মালাদি হস্তে করিয়া ধর্ম্মশ্রবণের জন্য বিহারে যাইতেন।

৫। একদিন মহাপাল দেখিলেন, বহু আর্য্যশ্রাবক গন্ধদ্রব্য ও পুষ্পমাল্য হস্তে বিহারে যাইতেছেন। তিনি জিজ্ঞাসা করিলেন—"এতলোক কোথায় যাইতেছে?" প্রত্যুত্তরে শুনিলেন—"ধর্ম্মশ্রবণ করিতে যাইতেছেন।" তাহা শুনিয়া "আমিও যাইব" এইরূপ ইচ্ছা করিয়া বিহারে গিয়া শাস্তাকে বন্দনাপূর্ব্বক সমাগত জনমণ্ডলীর একপ্রান্তে উপবেশন করিলেন।

---

* যাহারা নির্ব্বাণের কোন স্তর প্রাপ্ত হয় নাই।

৬। বুদ্ধা চ নাম ধম্মং দেসেন্তা সবণসীলপব্বজ্জাদীনং উপনিস্সযং ওলোকেত্বা অজ্ঝাসযবসেন ধম্মং দেসেন্তি। তস্মা তং দিবসং সত্থা তস্স উপনিস্সয়ং ওলোকেত্বা ধম্মং দেসেন্তো আনুপুব্বীকথং কথেসি; সেয্যথীদং—দানকথং সীলকথং সগ্গকথং কামানং আদীনবং ওকাবং সংকিলেসং নেক্খম্মে চ আনিসংসং পকাসেসি। তং সুত্বা মহাপালো কুটুম্বিকো চিন্তেসি—"পবলোকং গচ্ছন্তং পুত্তধীতবো বা ভোগা বা নানুগচ্ছন্তি, সবীবম্পি অত্তনা সদ্ধিং ন গচ্ছতি, কিংমে ঘবাবাসেন? পব্বজিস্সামী"তি। সো দেসনা পবিযোসানে সত্থাবং উপসংকমিত্বা পব্বজ্জং যাচি। অথ নং সত্থা "নত্থি তে কোচি আপুচ্ছিতব্বযুত্তকো ঞাতী"তি আহ।

"কনিট্ঠ ভাতা পন মে ভন্তে, অত্থী"তি।

---

৬। বুদ্ধগণ ধর্ম্মদেশনা কবিবাব সময শ্রোতাব শবণ, শীল ও প্রব্রজ্যাদিব উপনিশ্রয় (হেতু) অবলোকন কবিযাই তাহাব অভিপ্রায় অনুসাবে উপদেশ দিয়া থাকেন। তদ্ধেতু সেইদিন শাস্তা মহাপালেব উপনিশ্রয অবলোকন কবিয়া ধর্ম্মদেশনা কবিতে কবিতে আনুপূর্ব্ব কথা কহিলেন, যথা—দানকথা, শীলকথা, স্বর্গকথা, কাম (গুণ) সমূহেব দোষ, অপকাবিতা ও ক্লেশ এবং নিষ্কামেব উপকাবিতাব বিষয বিবৃত কবিলেন। তাহা শুনিযা মহাপাল কুটুম্বিক ভাবিতে লাগিলেন—"পবলোক গমন কালে পুত্র, কন্যা কিংবা ভোগ-সম্পদ কিছুই সঙ্গে যায না, শবীব ও নিজেব সঙ্গে যায় না, গৃহবাসে আমাব কি হইবে? আমি প্রব্রজ্যা গ্রহণ কবিব।" দেশনাবসানে তিনি শাস্তাব সমীপে যাইযা প্রব্রজ্যা যাচ্ঞা কবিলেন। শাস্তা তাঁহাকে জিজ্ঞাসা কবিলেন—"তোমাব কি বিদায নিযা আসাব মত কোন আত্মীয় নাই?"

"ভন্তে! আমাব কনিষ্ঠ ভাই আছে।"

"তেনহি তং আপুচ্ছা"তি।

৭। সো'সাধূ'তি সম্পটিচ্ছিত্বা সত্থারং বন্দিত্বা গেহং গন্ত্বা কণিট্ঠং পক্কোসাপেত্বা "তাত, যং ইমস্মিং কুলে সবিঞ্ঞাণকাবিঞ্ঞাণকং ধনং কিঞ্চি অত্থি সব্বন্তং তব ভারো, পটিপজ্জাহিনং" তি।

"তুম্হে পন কিং সামী"তি ?

"অহং সত্থুসন্তিকে পব্বজিস্সামী"তি।

"কিং কথেসি ভাতিক! ত্বং মে মাতরি মতায় মাতা বিয, পিতরি মতে পিতা বিয লদ্ধো; গেহে বো মহাবিভবো, সক্কা গেহং অজ্ঝাবসন্তেহেব পুঞ্ঞানি কাতুং, মা এবং অকত্থা"তি।

"তাত, মযা সত্থুধম্মদেসনা সুতা, সত্থারা হি সণ্হসুখুমং তিলক্খণং আরোপেত্বা আদিমজ্ঝপরিযোসানে কল্যাণধম্মো দেসিতো,

---

"তবে তাহার নিকট হইতে বিদায় নিয়া আস।"

৭। তিনি সাধুবাদের সহিত অনুমোদন করিয়া শাস্তাকে বন্দনা পূর্ব্বক গৃহে গমন করিলেন এবং কনিষ্ঠকে ডাকাইযা কহিলেন— "ভাই, এই কুলে স্থাবর-জঙ্গম যাহা কিছু ধন আছে সেই সমস্তের ভার তোমার উপর, তুমি তাহা গ্রহণ কর।"

"দাদা, আপনি কি ?"

"আমি শাস্তার নিকট প্রব্রজিত হইব।"

"কি বলিতেছেন দাদা! মাতার মৃত্যুতে আপনাকে মাতার ন্যায়, পিতার মৃত্যুতে পিতার ন্যায় পাইয়াছি। আপনার গৃহে মহাবিভব বর্ত্তমান। গৃহে বাস করিয়াও পুণ্য করা যায়, আপনি এইরূপ করিবেন না।"

"ভাই, আমি শাস্তার ধর্ম্মদেশনা শুনিয়াছি, তিনি সূক্ষ্মাণুসূক্ষ্ম ভাবে ত্রিলক্ষণ আরোপিত করিয়া আদি, মধ্য ও অবসানে কল্যাণময ধর্ম্ম ব্যাখ্যা করিয়াছেন।

ন সক্কা সো আগাবমজ্ঝে বসন্তেন পূবেতুং, পব্বজিস্সামি তাতা”তি।

“ভাতিক, তরুণা পি চ তাবথ মহল্লককালে পব্বজিস্সথা”তি।

“তাত, মহল্লকস্স হি অত্তনো হত্থপাদাপি অনস্সবা হোন্তি ন বসে বত্তন্তি, কিমঙ্গপন ঞাতকা। স্বাহং তব বচনং নকবোমি, সমণপটিপত্তিং পূবেস্সামী”তি।

> “জবাজজ্জবিতা হোন্তি হত্থপাদা অনস্সবা,
> যস্স সো বিহতত্থামো কথং ধম্মং চবিস্সতী”তি।

“পব্বজিস্সামেবাহং তাতা”তি তস্স বিববন্তস্সেব সত্থু সন্তিকং গন্ত্বা পব্বজ্জং যাচিত্বা লদ্ধপব্বজ্জূপসম্পদো আচবিযুপজ্ঝাযানং সন্তিকে পঞ্চবস্সানি বসিত্বা

---

গৃহে থাকিযা তাহা পালন কবা যায না, আমি প্রব্রজিত হইব, ভাই।”

“দাদা, এখনও আপনি তরুণ, পবিণত বযসে প্রব্রজিত হইবেন।”

“বৎস, বৃদ্ধেব আপন হস্তপদও অনধীন হয, বশে থাকে না, জ্ঞাতিগণেব আব কথাই বা কি। তাই আমি তোমাব কথা বক্ষা কবিব না, শ্রমণব্রত পবিপূর্ণ কবিব।”

> “যাহার জবাজর্জ্জবিত হস্তপদ অকর্ম্মণ্য ও শক্তিহীন হয়,
> সে কি প্রকাবে ধর্ম্ম আচবণ কবিবে?

“বৎস, নিশ্চয আমি প্রব্রজিত হইব।” কনিষ্ঠেব বোদন সত্ত্বেও তিনি শাস্তাব নিকট যাইযা প্রব্রজ্যা যাজ্ঞা কবিলেন এবং প্রব্রজ্যা ও উপসম্পদা লাভ করিয়া আচার্য ও উপাধ্যায়েব নিকট পাঁচ বৎসর বাস কবিলেন।

বুত্থবস্‌সো পবারেত্বা সত্থারং উপসঙ্কমিত্বা বন্দিত্বা পুচ্ছি—"ভন্তে, ইমস্মিং সাসনে কতি ধুবানী"তি?

"গন্থধুবং বিপস্‌সনাধুবন্তি দ্বে যেব ধুবানি ভিক্‌খূ"তি।

"কতমং পন ভন্তে, গন্থধুবং, কতমং বিপস্‌সনাধুরং"তি?

"অত্তনো পঞ্‌ঞানুরূপেন একং বা দ্বে বা নিকায়ে, সকলং বা পন তেপিটকং বুদ্ধবচনং উগ্‌গণ্‌হিত্বা তস্‌স ধারণং কথনং বাচনন্তি ইদং গন্থধুবং নাম। সল্লহুকবুত্তিনো পন পন্থসেনাসনাভিরতস্‌স অত্তভাৰে খযবয়ং পট্ঠপেত্বা সাতচ্চকিরিযবসেন বিপস্‌সনং বড্‌ঢেত্বা অরহত্তগহণন্তি ইদং বিপস্‌সনাধুবং নামা"তি।

---

অনন্তব তিনি বর্ষাবাস[১] শেষ কবিয়া প্রবাবণাব[২] পব শাস্তাব নিকট গমন কবিলেন এবং তাঁহাকে বন্দনা কবিয়া জিজ্ঞাসা কবিলেন—"ভন্তে এই শাসনে কযটি ধুব?'

"গ্রন্থধুব ও বিদর্শনধুব দুইধুব, ভিক্ষু।"

"ভন্তে। গ্রন্থধুব ও বিদর্শনধুব কি?"

"নিজেব জ্ঞান অনুসাবে এক বা দুই নিকায বা সমগ্র ত্রিপিটক বুদ্ধবচন শিক্ষা কবিযা, তাহাব ধাবণ, কথন ও শিক্ষাদানেব নাম গ্রন্থধুব। লঘুবৃত্তি সম্পন্ন হইয়া গ্রামেব প্রান্তসীমাস্থ বিশ্রামস্থানে বাস কবিয়া আপনাব শবীবে ক্ষযব্যয়েব ভাব অবলোকন কবা এবং সততক্রিযাবশে বা অদম্য উৎসাহে বিদর্শন বাডাইযা অর্হত্ব লাভেব নাম বিদর্শনধুব।"

---

১। আষাঢী পূর্ণিমা হইতে আশ্বিনী পূর্ণিমা পর্যান্ত এই তিন মাস ভিক্ষুদের বর্ষাবাসের সময়

২। দোষ হইলে বলিবার জন্য অপরকে আরাধনা করা।

"ভন্তে, অহং মহল্লককালে পব্বজিতো গন্থধুরং পূরেতুং ন সক্‌খিস্‌সামি বিপস্‌সনাধুরং পন পূরেস্‌সামি কম্মট্‌ঠানম্মে কথেথা"তি।

৮। অথস্‌স সত্থা যাব অরহত্তা[১] কম্মট্‌ঠানং কথেসি। সো সত্থারং বন্দিত্বা অত্তনা সহগামিনো ভিক্‌খূ পরিয়েসন্তো সট্‌ঠি ভিক্‌খূ লভিত্বা তেহি সদ্ধিং নিক্‌খমিত্বা বীসংযোজনসতং মগ্‌গং গন্ত্বা একং মহন্তং পচ্চন্তগামং পত্বা তত্থ সপরিবারো পিণ্ডায পাবিসি। মনুস্‌সা বত্তসম্পন্নে ভিক্‌খূ দিস্বা পসন্নচিত্তা আসনানি পঞ্‌ঞাপেত্বা নিসীদাপেত্বা পণীতেনাহারেন পরিবিসিত্বা "ভন্তে, কুহিং অয্যা গচ্ছন্তী"তি পুচ্ছিত্বা "যথা ফাসুকট্‌ঠানং উপাসকা"তি

---

"ভন্তে, আমি অধিক বয়সে প্রব্রজ্যা নিয়াছি, গ্রন্থধুর পূর্ণ করিতে পারিব না, বিদর্শন ধুরই পূর্ণ করিব, আমাকে 'কর্ম্মস্থান' † সম্বন্ধে বলুন।"

৮। অতঃপর ভগবান তাঁহাকে অরহত্ব কর্ম্মস্থান পর্য্যন্ত বলিলেন। তিনি শাস্তাকে বন্দনা করিয়া তাঁহার সহগামী ভিক্ষু আছেন কি না অন্বেষণ করিলেন। ষাটজন ভিক্ষু তাঁহার সহগামী হইলেন, তিনি তাঁহাদের সহিত নিষ্ক্রমণ করিলেন। তাঁহারা ১২০ যোজন পথ অতিক্রম পূর্ব্বক এক বৃহৎ প্রত্যন্ত গ্রামে উপনীত হইয়া তথায় ভিক্ষার জন্য প্রবেশ করিলেন। লোকেরা নিয়মপরায়ণ ভিক্ষুদিগকে দেখিয়া প্রসন্ন মনে আসন সজ্জিত করাইলেন এবং তাঁহাদিগকে বসাইয়া উপাদেয় আহার পরিবেশন করিয়া জিজ্ঞাসা করিলেন—"ভন্তে আর্য্যগণ। আপনারা কোথায় যাইতেছেন?"

"সুবিধা জনক স্থানে, উপাসকগণ।"

---

১। ম—অরহত্তং।

† ভাবনা।

বুত্তে পণ্ডিতমনুস্সা বস্সাবাসং সেনাসনং পরিয়েসন্তি ভদন্তা'তি ঞত্বা "ভন্তে, সচে অয্যা ইমং তেমাসং ইধ বসেয্যুং মযং সরণেসু পতিট্ঠায সীলানি গণ্হেয্যামা''তি আহংসু। তেপি "মযং ইমানি কুলানি নিস্সায ভবনিস্সরণং করিস্সামা''তি অধিবাসেসুং। মনুস্সা তেসং পটিঞ্ঞং গহেত্বা বিহারং পটিজগ্গিত্বা রত্তিট্ঠান দিবাট্ঠা-নানি সম্পাদেত্বা অদংসু। তে নিবদ্ধং তমেব গামং পিণ্ডায় পবিসন্তি। অথ তে একো বেজ্জো উপসংকমিত্বা "ভন্তে, বহুন্নং বসনট্ঠানে অফাসুকম্পি নাম হোতি, তস্মিং উপ্পন্নে মযহং কথেয়্যাথ, ভেসজ্জং করিস্সামী''তি পবারেসি। থেরো বস্সুপনায়িক দিবসে

---

এইরূপ বলিলে বুদ্ধিমানেরা বুঝিলেন যে ভিক্ষুরা বর্ষাবাসের উপ-যোগী বাসস্থানের অন্বেষণ করিতেছেন। তখন তাঁহারা বলিলেন—"ভন্তে আর্য্যগণ। আপনারা যদি এই তিন মাস এখানে বাস করেন, তবে আমরা শরণে প্রতিষ্ঠিত হইয়া শীল গ্রহণ করিব।" ভিক্ষুরাও এই মনে করিয়া তাঁহাদের প্রস্তাবে সম্মত হইলেন যে "এই কুল সমূহের আশ্রয়ে থাকিয়া আমরা ভবদুঃখের অবসান করিব।" লোকেরা তাঁহাদের প্রতিশ্রুতি গ্রহণ করিয়া বিহার সংস্কার করিয়া রাত্রি স্থান, দিবা স্থান সম্পাদন করিয়া দিলেন। তাঁহারা নিত্যই সেই গ্রামে পিণ্ডের জন্য প্রবেশ করিতেন। অনন্তর এক বৈদ্য আসিয়া তাঁহাদিগকে কহিলেন—"ভন্তে, বহুজন একত্রে বাস করিতে গেলে অসুখাদি হইয়া থাকে, আপনাদের অসুখ হইলে আমাকে বলিবেন, আমি ঔষধ দিব," এই বলিয়া নিমন্ত্রণ করিলেন। স্থবির মহাপাল বর্ষাবাস আরম্ভ দিবসে

তে ভিক্খূ আমন্তেত্বা পুচ্ছি—"আবুসো ইমং তেমাসং কতীহি ইরিযাপথেহি বীতিনামেস্সথা"তি ?

"চতূহি ভন্তে"তি।

"কিং পনেতং আবুসো, পতিরূপং ? নন্নু অপ্পমত্তেহি ভবিতব্বং ? মযং হি ধরমানস্স বুদ্ধস্স সন্তিকে[১] কম্মট্ঠানং গহেত্বা আগতা, বুদ্ধা চ নাম ন সক্কা সাঠেয্যেন আরাধেতুং, কল্যাণ-জ্ঝাসযেন হেতে আরাধেতব্বা। পমত্তস্স চ নাম চত্তারো অপাযা সকগেহ সদিসা, অপ্পমত্তা হোথাবুসো"তি।

"তুম্হে পন ভন্তে"তি ?"

"অহং তীহি ইরিযাপথেহি বীতিনামেস্সামি, পিট্ঠিং

সেই ভিক্ষুদিগকে আহ্বান করিয়া জিজ্ঞাসা করিলেন—"আবুস, † তোমরা এই তিন মাস কয় 'ইর্য্যাপথে' * অতিবাহিত করিবে ?"

"চারি ইর্য্যাপথে, ভন্তে।"

"আবুস, ইহা কি সমীচীন ? অপ্রমত্ত হওয়া উচিত নহে কি ? আমরা জীবন্ত বুদ্ধের নিকট কর্ম্মস্থান নিয়া আসিয়াছি, বুদ্ধগণকে শঠতাদ্বারা আরাধনা করা যায় না, কল্যাণ অভিলাষ দ্বারাই তাঁহাদের আরাধনা করিতে হয়। প্রমত্তের পক্ষে চারি অপায × স্বীয় গৃহ সদৃশ হয়, তোমরা অপ্রমত্ত হও, আবুস।"

"ভন্তে। আপনি ?"

"আমি তিন ইর্য্যাপথে অতিবাহিত করিব, পৃষ্ঠ

১। ম—সন্তিকা।

† ভিক্ষুদের মধ্যে বয়কনিষ্ঠের প্রতি আহ্বান, বন্ধু।

* শয়ন, উপবেশন, গমন ও দাঁড়ান এই চারি অবস্থাকে ইর্য্যাপথ বলে।

× নরক, তির্য্যগ্, প্রেত ও অসুর লোক।

ন পসাবেস্‌সামি আবুসো''তি।

''সাধু ভন্তে, অপ্পমত্তা হোথা''তি।

৯। থেবস্‌স নিদ্দং অনোক্কমন্তস্‌স পঠমমাসে অতিক্কন্তে অক্‌খিবোগো উপ্পজ্জি, ছিদ্দঘটতো উদকধাবা বিয অক্‌খীহি ধাবা পগ্‌ঘবন্তি। সো সব্ববত্তিং সমণধম্মং কত্বা অরুণুগ্‌গমনে গব্ভং পবিসিত্বা নিসীদি। ভিক্‌খু ভিক্‌খাচাববেলায থেবস্‌স সন্তিকং উপসংকমিত্বা "ভিক্‌খাচাববেলাযং ভন্তে"তি আহংসু।

"তেনহাবুসো গণ্‌হথ পত্তচীববং''তি অত্তনো পত্তচীববং গাহাপেত্বা নিক্‌খমি। ভিক্‌খূ তস্‌স অক্‌খী পগ্‌ঘবন্তে দিস্বা ''কিমেতং ভন্তে''তি পুচ্ছিংসু।

"অক্‌খী মে আবুসো, বাতা বিজ্ঝন্তী''তি।

---

প্রসাবিত কবিব না আবুস।'

''সাধু ভন্তে, অপ্রমত্ত হউন।''

৯। স্থবিব নিদ্রা যাইতেন না, তাই প্রথম মাস অতিক্রান্ত হইলেই তাঁহাব চক্ষুবোগ উৎপন্ন হইল। ছিদ্রঘট হইতে জলধাবাব ন্যায চক্ষু যুগল হইতে অশ্রুধাবা বহিতে লাগিল। তিনি সারাবাত্রি শ্রমণধর্ম্ম অনুষ্ঠান কবিয়া অরুণোদয়েব সময কক্ষে প্রবেশ পূর্ব্বক উপবেশন কবিলেন। ভিক্ষুগণ ভিক্ষায বাহিব হইবাব সময় হইলে স্থবিবেব নিকট গমন কবিয়া কহিলেন—''ভন্তে, ভিক্ষাব সময হইযাছে।''

''তাহা হইলে আবুস, পাত্র-চীবব গ্রহণ কব'' এই বলিয়া তিনি নিজের পাত্র-চীবব গ্রহণ কবাইযা বাহিব হইলেন। ভিক্ষুগণ তাঁহাব সজলধাব-চক্ষু দেখিযা জিজ্ঞাসা কবিলেন—''ভন্তে, এ কি ?''

''আবুস, আমাব চক্ষু বাযুবিদ্ধ হইয়াছে।''

"ননু ভন্তে, বেজ্জেনম্‌হা পবারিতা? তস্‌স কথেমা"তি।

"সাধাবুসো"তি।

১০। তে বেজ্জস্‌স কথয়িংসু। সো তেলং পচিত্বা পেসেসি। থেরো নাসায় তেলং আসিঞ্চন্তো নিসিন্নকোব আসিঞ্চিত্বা অন্তোগামং পাবিসি। বেজ্জো দিস্বা আহ—"ভন্তে, অয়্যস্‌স কির অক্‌খী বাতো বিজ্ঝ"তি?

"আম উপাসকা"তি।

"ভন্তে, মযা তেলং পচিত্বা পেসিতং, নাসায় বো আসিত্তং"তি?

"আম উপাসকা"তি।

"ইদানি কীদিসং"তি?

"রুজতেব উপাসকা"তি।

---

"ভন্তে, বৈদ্য আমাদের চিকিৎসার জন্য নিমন্ত্রণ করিয়াছিলেন নহে কি? তাঁহাকে আমরা বলিব।"

"সাধু আবুস।"

১০। ভিক্ষুরা বৈদ্যকে কহিলেন। তিনি তৈলপাক করিয়া পাঠাইলেন। স্থবির উপবিষ্ট অবস্থায় নাসিকায় তৈল সিঞ্চন করিয়া গ্রামে প্রবেশ করিলেন। বৈদ্য তাঁহাকে দেখিতে পাইয়া কহিলেন—"ভন্তে, আর্য্যের চোখে না-কি বাতবিদ্ধ হইতেছে?"

"হাঁ, উপাসক!"

"ভন্তে, আমি ত তৈল পাক করিয়া পাঠাইয়াছি, উহা কি নাকে আসেচন করিয়াছেন?"

"হাঁ, উপাসক।"

"এখন কেমন লাগিতেছে?"

"এখনও বেদনা করিতেছে উপাসক।"

১১। বেজ্জো "ময়া একবারেনেব বূপসমনসমত্থং তেলং পহিতং, কিন্নু খো রোগো ন বূপসন্তো"তি চিন্তেত্বা "ভন্তে, নিসীদিত্বা বো আসিত্তং নিপজ্জিত্বা"তি পুচ্ছি। থেরো তুণ্‌হী অহোসি, পুনপ্পুনং পুচ্ছিয়মানোপি ন কথেসি। সো "বিহারং গন্ত্বা থেরস্‌স বসনট্‌ঠানং ওলোকেস্‌সামী"তি চিন্তেত্বা "তেনহি ভন্তে, গচ্ছথা"তি থেরং বিস্‌সজ্জেত্বা বিহারং গন্ত্বা থেরস্‌স বসনট্‌ঠানং ওলোকেন্তো চঙ্কমণ-নিসীদনট্‌ঠানমেব দিস্বা সয়নট্‌ঠানমদিস্বা "ভন্তে, নিসিন্নেহি বো আসিত্তং নিপন্নেহী"তি পুচ্ছি। থেরো তুণ্‌হী অহোসি।

---

১১। বৈদ্য চিন্তা করিলেন—"আমি একবার প্রয়োগেই উপশম-সক্ষম তৈল প্রেরণ করিয়াছি, রোগ উপশম না হইবার কারণ কি?" চিন্তা করিয়া স্থবিরকে জিজ্ঞাসা করিলেন—"ভন্তে, তৈল বসিয়া আসেচন করিয়াছিলেন, না শুইয়া করিয়াছিলেন?" স্থবির নীরব রহিলেন, পুনঃপুন জিজ্ঞাসা করিলেও কিছু কহিলেন না। চিকিৎসক মনে মনে স্থির করিলেন—"বিহারে গিয়া স্থবিরের বাসস্থান দেখিতে হইবে।" প্রকাশ্যে কহিলেন—"তাহা হইলে ভন্তে, আপনি এখন যান।" স্থবিরকে বিদায় দিয়া তিনি বিহারে গেলেন। সেইখানে স্থবিরের বাসস্থান পর্য্যবেক্ষণ করিতে লাগিলেন। তিনি তাঁহার চঙ্ক্রমণস্থান ও উপবেশন স্থান মাত্র দেখিতে পাইলেন, শয়নস্থান দেখিলেন না। তিনি স্থবিরকে জিজ্ঞাসা করিলেন—"ভন্তে, আপনি কি বসিয়া তৈল আসেচন করিয়াছেন, না শুইয়া?" স্থবির নীরব রহিলেন।

"মা ভন্তে, এবমকত্থ সমণধম্মো নাম সরীরে য়াপেন্তে সক্কা কাতুং, নিপজ্জিত্বা অসিঞ্চথা'’তি পুনপ্পুনং য়াচি।

১২। "গচ্ছথাবুসো মন্তেত্বা জানিস্সামী"তি। থেরস্স চ তত্থ নেব ঞাতী ন সালোহিতা অত্থি, কেন সদ্ধিং মন্তেয্য? করজকায়েন পন সদ্ধিং মন্তেন্তো—"বদেহি তাব আবুসো পালিত, ত্বং কিং অক্খী ওলোকেস্সসি উদাহু বুদ্ধসাসনন্তি? অনমতগ্গস্মিং হি সংসারবট্টে তব অনক্খিককালস্স গণনা নত্থি। অনেকানি পন বুদ্ধসতানি বুদ্ধসহস্সানি অতীতানি, তেসু তে একবুদ্ধোপি ন পরিচিণ্ণো, ইদানি ইমং অন্তোবস্সং তয়ো মাসে ন নিপজ্জিস্সামী'তি তে মানসং বদ্ধং; তস্মা চক্খূনি তে নস্সন্তু বা ভিজ্জন্তু বা বুদ্ধসাসনমেব ধারেহি মা চক্খূনী"তি। ভূতকায়ং ওবদন্তো

---

চিকিৎসক পুনঃপুন অনুরোধ করিয়া কহিলেন—"ভন্তে, আর এমন করিবেন না, শরীর রক্ষা করিলেই শ্রমণধর্ম্ম পালন করিতে পারিবেন; শুইয়া তৈল আসেচন করিবেন।"

১২। "যাও আবুস, আমি পরামর্শ করিয়া ঠিক করিব।" সেই-খানে স্থবিরের জ্ঞাতি বা স্বলোহিত কেহই নাই, পরামর্শ করিবেন কাহার সঙ্গে? স্থবির অশুভ কায়ের সহিত মন্ত্রণা করিতে লাগিলেন—"আবুস পালিত, বল ত দেখি, তুমি কি চক্ষু চাও, না বুদ্ধশাসন চাও? আদি-অন্ত বিরহিত সংসারবর্ত্তে কত কাল যে চক্ষুহীন ছিলে তাহার গণনা নাই। কত শতসহস্র বুদ্ধ অতীত হইয়াছেন, তাঁহাদের একজনের সঙ্গেও তোমার সাক্ষাৎ নাই, এখন এই বর্ষার মধ্যে তিন মাস শয়ন করিব না বলিয়া সঙ্কল্প করিয়াছ, কাজেই তোমার চক্ষু নষ্ট হউক বা বিদ্ধ হউক, বুদ্ধ শাসনকেই ধরিয়া থাক, চক্ষুকে নয়।" তিনি ভৌতিক দেহকে উপদেশ দানচ্ছলে

ইমা গাথা অভাসি ঃ—

"চক্‌খূনি হাযন্তি মমায়িতানি
সোতানি হায়ন্তি তথেব দেহো,
সব্বম্পিদং হাযতি দেহনিস্‌সি তং
কিং কারণা পালিত ত্বং পমজ্জসি ?

চক্‌খূনি জীবন্তি মমায়িতানি
সোতানি জীরন্তি তথেব কাযো,
সব্বম্পিদং জীরতি কায়নিস্‌সি তং
কিং কাবণা পালিত ত্বং পমজ্জসি ?

চক্‌খূনি ভিজ্জন্তি মমাযিতানি
সোতানি ভিজ্জন্তি তথেব রূপং,

---

এই সকল গাথা ভাষণ কবিলেন ঃ—

মমত্ব বোধক চক্ষুযুগল ক্ষয় হইতেছে, কর্ণদ্বয় ক্ষয় হইতেছে, সেইরূপে দেহ এবং দেহাশ্রিত এই সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ ক্ষয় হইতেছে। হে পালিত। কি কাযণে তুমি প্রমত্ত হইতেছ ?

মমত্ববোধক চক্ষুযুগল জীর্ণ হইতেছে, কর্ণদ্বয় জীর্ণ হইতেছে, সেইরূপে কায় এবং কায়াশ্রিত এই সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ জীর্ণ হইতেছে। হে পালিত। কি কারণে তুমি প্রমত্ত হইতেছ ?

মমত্ববোধক চক্ষুযুগল নষ্ট হইতেছে, কর্ণদ্বয় নষ্ট হইতেছে, সেইরূপে রূপ এবং রূপাশ্রিত এই সমস্ত নষ্ট হইতেছে।

সব্বম্পিদং ভিজ্জতি রূপনিস্‌সিতং
কিং কারণা পালিত ত্বং পমজ্জসী ?"তি।

১৩। এবং তীহি গাথাহি অত্তনো ওবাদং দত্বা নিসিন্নকোব নত্থুকম্মং কত্বা গামং পিণ্ডায় পাবিসি। বেজ্জো দিস্বা "কিং ভন্তে, নত্থুকম্মং কতং ?"তি পুচ্ছি।

"আম উপাসকা"তি।

"কীদিসং ভন্তে"তি।

"রুজতেব উপাসকা"তি।

"নিসীদিত্বা বো ভন্তে, কতং নিপজ্জিত্বাতি ?

১৪। থেরো তুণ্‌হী অহোসি। পুনপ্পুনং পুচ্ছিযমানোপ ন কিঞ্চি কথেসি। অথ নং বেজ্জো "ভন্তে, তুম্‌হে সপ্পাযং ন

---

হে পালিত ! কি কারণে তুমি প্রমত্ত হইতেছ ?

১৩। এইরূপে গাথাত্রয়ে নিজকে উপদেশ দিয়া উপবিষ্ট অবস্থায়ই নাসিকায় তৈল সিঞ্চন করিয়া ভিক্ষার জন্য গ্রামে প্রবেশ করিলেন। চিকিৎসক তাঁহাকে দেখিতে পাইয়া জিজ্ঞাসা করিলেন—"ভন্তে, নস্য কর্ম করিয়াছেন কি ?"

"হাঁ, উপাসক।"

"এখন কেমন বোধ হইতেছে, ভন্তে ?"

"এখনও বেদনা করিতেছে উপাসক।"

"শুইয়া করিয়াছেন, না বসিয়া করিয়াছেন ?"

১৪। স্থবির নীরব রহিলেন। পুনঃপুন জিজ্ঞাসা করিলেও কিছু বলিলেন না। অনন্তর বৈদ্য তাঁহাকে কহিলেন—"ভন্তে, আপনি ভাল

করোথ, অজ্জপট্‌ঠায অমুকেন মে তেলং পক্কন্তি মাবদিত্থ, অহম্পি ময়া বো তেলং পক্কন্তি ন বক্‌খামী”তি আহ। সো বেজ্জেন পচ্চক্‌খাতো বিহারং গন্ত্বা “বেজ্জেনাপি পচ্চক্‌খাতোসি ইরিয়াপথং মা বিস্‌সজ্জ সমণা”তি।

“পটিক্‌খিত্তো তিকিচ্ছায বেজ্জেনাসি বিবজ্জিতো,
নিয়তো মচ্চুরাজস্‌স কিং পালিত পমজ্জসী”তি।

১৫। ইমায় গাথায় অত্তানং ওবদিত্বা সমণধম্মং অকাসি। অথস্‌স মজ্ঝিমে য়ামে অতিক্কন্তে অপুব্বং অচরিমং অক্‌খীনি চেব কিলেসা চ পভিজ্জিংসু। সো সুক্‌খবিপস্‌সকো অরহা হুত্বা গব্ভং পবিসিত্বা নিসীদি। ভিক্‌খু ভিক্‌খাচারবেলায় আগন্ত্বা “ভিক্‌খাচারকালো ভন্তে”তি আহংসু।

---

করিতেছেন না, অদ্য হইতে বলিবেন না যে, অমুক আমাকে তৈল পাক করিয়া দিয়াছিল, আমিও বলিব না যে, আমি আপনার জন্য তৈল পাক করিয়াছিলাম।” তিনি বৈদ্য কর্ত্তৃক পরিত্যক্ত হইযা বিহারে গমন পূর্ব্বক নিজকে সম্বোধন করিয়া কহিলেন—“শ্রমণ, বৈদ্যও তোমাকে ত্যাগ করিল, ‘ঈর্য্যাপথ’ ত্যাগ করিওনা।”

হে পালিত। চিকিৎসায় তুমি বৈদ্য কর্ত্তৃক বর্জ্জিত হইয়াছ, নিশ্চিত মৃত্যুরাজের অধীন হইয়াছ, আর কেন প্রমত্ত হইতেছ ?

১৫। এই গাথায় নিজকে উপদেশ দিয়া শ্রমণ ধর্ম্ম আচরণ করিতে লাগিলেন। অনন্তর রাত্রির মধ্যম যাম অতিক্রান্ত হইলে পূর্ব্বেও নয় পরেও নয় এক সঙ্গেই চক্ষু ও ক্লেশ (পাপ) দুই নষ্ট হইল। তিনি সূক্ষ্মবিদর্শক অর্হৎ হইযা কক্ষে প্রবেশ পূর্ব্বক উপবেশন করিলেন। ভিক্ষার সময় উপস্থিত হইলে ভিক্ষুরা গিযা তাঁহাকে কহিলেন—“ভন্তে, ভিক্ষাচর্য্যার সময় হইয়াছে।”

"কালো আবুসো"তি ?

"আম ভন্তে"তি ।

"তেন হি গচ্ছথা"তি ।

"তুম্হে পন ভন্তে"তি ।

"অক্খীনি মে আবুসো পরিহীনানী"তি

১৬। তে তস্‌স অক্খীনি ওলোকেত্বা অস্‌সু পুণ্ণনেত্তা হুত্বা "ভন্তে, মা চিন্তযিত্থ মযং বো পটিজগ্‌গিস্‌সামা"তি থেরং অস্‌সাসেত্বা কত্তব্বযুত্তকং বত্তপটিবত্তং কত্বা গামং পবিসিংসু। মনুস্‌সা থেরং অদিস্বা "ভন্তে, অম্হাকং অয্যো কুহিং"তি পুচ্ছিত্বা তং পবত্তিং সুত্বা যাগুং পেসেত্বা সযং পিণ্ডপাতং আদায় গন্ত্বা থেরং

---

"আবুস, সময় হইয়াছে ?"

"হাঁ ভন্তে।"

"তবে তোমরা যাও ॥"

"ভন্তে আপনি ?"

"আবুস, আমি চক্ষুহীন হইয়াছি।"

১৬। তাঁহারা তাঁহার চক্ষু দেখিয়া অশ্রুপূর্ণ নেত্রে কহিলেন—"ভন্তে, আপনি চিন্তা করিবেন না, আমরা আপনার সেবা করিব।" তাঁহারা স্থবিরকে আশ্বস্ত করিয়া এবং যথাকর্ত্তব্য তাঁহার সেবাশুশ্রূষা করিয়া গ্রামে প্রবেশ করিলেন। লোকেরা তাঁহাদের সঙ্গে স্থবিরকে দেখিতে না পাইয়া জিজ্ঞাসা করিল— "ভন্তে, আমাদের আর্য্য কোথায় ?" তাহারা তাঁহাদের মুখে সেই বৃত্তান্ত শ্রবণ করিয়া তাঁহার জন্য যাগু পাঠাইয়া দিল এবং নিজেরা তাঁহার জন্য আহার্য লইয়া বিহারে গমন করিল। বিহারে যাইয়া স্থবিরকে

বন্দিত্বা পাদমূলে পবট্টমানা রোদিত্বা "মযং ভন্তে, পটিজগ্গিস্সাম তুম্হে মা চিন্তয়িত্থা"তি সমস্সাসেত্বা পক্কমিংসু। ততো পট্ঠায় নিবদ্ধং য়াগুভত্তং বিহারমেব পেসেন্তি; থেরোপি ইতরে সট্ঠিভিক্খূ নিবন্তরং ওবদতি, তে তস্সোবাদে ঠত্বা উপকট্ঠায় পবারণায় সব্বেব সহপটিসম্ভিদাহি অরহত্তং পাপুণিংসু। তে বুত্থবস্সা চ পন সত্থারং দট্ঠুকামা হুত্বা থেরং আহংসু—"ভন্তে, সত্থারং দট্ঠুকামম্হা"তি। থেরো তেসং বচনং সুত্বা চিন্তেসি "অহং দুব্বলো অন্তরামগ্গে চ অমনুস্সপরিগ্গহীতা অটবী অত্থি, ময়ি এতেহি সদ্ধিং গচ্ছন্তে সব্বে কিলমিস্সন্তি, ভিক্খম্পি লভিতুং ন সক্খিস্সন্তি, ইমে পুরেতরমেব পেসেস্সামী"তি। অথ নে আহ—

---

বন্দনা করতঃ তাঁহার পাদমূলে পতিত হইয়া কাঁদিতে লাগিল। তাহারা বলিল—"ভন্তে, আপনি চিন্তা করিবেন না, আমরা আপনার তত্ত্বাবধান করিব।" তাহারা তাঁহাকে এইরূপে সমাশ্বাসিত করিয়া চলিয়া গেল। সেই হইতে তাহারা নিয়মিত ভাবে বিহারেই যাগু ও ভাত পাঠাইতে লাগিল। স্থবিরও অপর ষাটজন ভিক্ষুকে নিরন্তর উপদেশ দিতে লাগিলেন। তাঁহারা স্থবিরের উপদেশানুবর্তী হইয়া প্রবারণার সমীপবর্তী সময়ে সকলেই প্রতিসম্ভিদা সহ অর্হত্ব প্রাপ্ত হইলেন। বর্ষাবাস শেষ হইলে তাঁহারা শাস্তাকে দর্শন করিতে ইচ্ছুক হইয়া স্থবিরকে কহিলেন—"ভন্তে, আমরা শাস্তাকে দর্শন করিতে ইচ্ছা করি।" স্থবির তাহাদের কথা শ্রবণ করিয়া চিন্তা করিলেন—"আমি দুর্ব্বল, পথিমধ্যে অমনুষ্য পরিগৃহীত বন আছে; আমি যদি ইহাদের সঙ্গে যাই, তবে সকলেরই কষ্ট হইবে, ভিক্ষাও পাইবে না, ইহাদিগকে পূর্ব্বেই পাঠাইয়া দিব।" অতঃপর তিনি তাঁহাদিগকে কহিলেন—

"আবুসো তুম্হে পুরতো গচ্ছথা"তি।

"তুম্হে পন ভন্তে?"তি।

"অহং দুব্বলো অন্তরামগ্গে চ অমনুস্সপরিগ্গহীতা অটবী অত্থি, ময়ি তুম্হেহি সদ্ধিং গচ্ছন্তে সব্বে কিলমিস্সথ, তুম্হে পুরতো গচ্ছথা"তি।

"মা ভন্তে, এবং করিত্থ, ময়ং তুম্হেহি সদ্ধিঞ্ঞেব গমিস্সামা"তি।

"মা বো আবুসো, এবং রুচ্চিত্থ এবং সন্তে ময্হং অফাসুকং ভবিস্সতি, ময্হং কণিট্ঠো তুম্হে দিস্বা পুচ্ছিস্সতি, অথস্স মম চক্খূনং পরিহীনভাবং আরোচেয্যাথ; সো ময্হং সন্তিকং কঞ্চিদেব পহিণিস্সতি, তেন সদ্ধিং আগচ্ছিস্সামি,

---

"আবুস, তোমরা পূর্ব্বে যাও।"

"আপনি ভন্তে?"

"আমি দুর্ব্বল, পথিমধ্যে অমনুষ্যাশ্রিত বন আছে, আমি তোমাদের সঙ্গে গমন করিলে সকলেই কষ্ট পাইবে, তোমরা পূর্ব্বে যাও।"

"ভন্তে, এইরূপ করিবেন না, আমরা আপনার সঙ্গেই যাইব।"

"আবুস, তোমরা এমন রুচি করিও না, এমন হইলে আমার অসুবিধা হইবে। আমার ছোট ভাই তোমাদিগকে দেখিলে আমার কথা জিজ্ঞাসা করিবে, তাহাকে আমার চক্ষুহানির বিষয় বলিও। সে আমার নিকট কাহাকেও পাঠাইবে, আমি তাহার সহিত যাইব।

তুম্‌হে মম বচনেন দসবলঞ্চ অসীতিমহাথেরে চ বন্দথা”তি তে উয্যোজেসি।

১৭। তে থেরং খমাপেত্বা অন্তোগামং পবিসিংসু। মনুস্‌সা তে নিসীদাপেত্বা ভিক্‌খং দত্বা “কিং ভন্তে, অয্যানং গমনাকারো পঞ্‌ঞায়তী”তি ?

“আম উপাসকা সত্থারং দট্‌ঠুকামম্‌হা”তি।

তে পুনপ্পুনং যাচিত্বা তেসং গমনচ্ছন্দমেব ঞত্বা অনুগন্ত্বা পরিদেবিত্বা নিবত্তিংসু। তেপি অনুপুব্বেন জেতবনং গন্ত্বা সত্থারঞ্চ মহাথেরে চ থেরস্‌স বচনেন বন্দিত্বা পুনদিবসে য়ত্থ থেরস্‌স কণিট্‌ঠো বসতি তং বীথিং পিণ্ডায় পবিসিংসু।

---

তোমরা আমার আদেশে দশবল * ও অশীতি মহাস্থবিরকে বন্দনা করিবে।” এই বলিযা তিনি তাঁহাদিগকে বিদায় দিলেন।

১৭। তাঁহাদের কোন ত্রুটি হইযা থাকিলে স্থবিরকে ক্ষমা করিতে বলিয়া তাঁহারা গ্রামের মধ্যে প্রবেশ করিলেন। মনুষ্যেরা তাঁহাদিগকে উপবেশন করাইযা ভিক্ষা দিয়া জিজ্ঞাসা করিল—“ভন্তে, আপনারা যেন কোথাও যাইবেন এইরূপ দেখা যাইতেছে যে ?’

“হাঁ উপাসকগণ, আমরা শাস্তাকে দেখিতে ইচ্ছুক হইয়াছি।”

তাহারা ভিক্ষুদিগকে থাকিবার জন্য পুনঃপুন বলিযাও যখন জানিল যে একান্তই তাঁহাদের যাওযার ইচ্ছা, তখন তাহারা কিছুদূর তাঁহাদের অনুগমন করিয়া ক্রন্দন করিয়া প্রত্যাবর্ত্তন করিল। তাঁহারা ক্রমে ক্রমে পথ চলিয়া জেতবনে উপনীত হইলেন এবং শাস্তাকে ও মহাস্থবির দিগকে স্থবিরের কথা নিবেদন করিয়া বন্দনা করিলেন। পরদিবস স্থবিরের কনিষ্ঠ ভ্রাতা যথায় বাস করিতেছে সেই পথ ধরিয়া ভিক্ষায় বহির্গত হইলেন।

---

* বুদ্ধ।

কুটুম্বিকো তে সঞ্জানিত্বা নিসীদাপেত্বা কতপটিসন্থারো "ভাতিকত্থেবো মে কুহিং"তি পুচ্ছি। অথস্স তে তং পবত্তিং আরোচেসুং। সো তেসং পাদমূলে পবট্টেন্তো রোদিত্বা পুচ্ছি—"ইদানি ভন্তে, কিং কাতব্বং"তি ?

"থেরো ইতো কস্সচি গমনং পচ্চাসিংসতি, গতকালে তেনসদ্ধিং আগমিস্সতী"তি।

"অযং মে ভন্তে, ভাগিনেয্যো পালিতো নাম এতং পেসেথা"তি।

এবং পেসেতুং ন সক্কা মগ্গে পরিপন্থো অত্থি; পব্বাজেত্বা পেসেতুং বট্টতী"তি।

"এবং কত্বা পেসেথ ভন্তে"তি।

---

কুটুম্বিক 'চুল্লপাল' তাঁহাদিগকে চিনিতে পারিয়া তাঁহার গৃহে সম্মানের সহিত উপবেশন করাইয়া জিজ্ঞাসা করিলেন—"আমার ভ্রাতা স্থবির কোথায় ?" তাঁহারা তাহাকে সকল বৃত্তান্ত বলিলেন। তিনি তাঁহাদের পাদমূলে অবলুণ্ঠিত হইয়া রোদন পূর্ব্বক জিজ্ঞাসা করিলেন—"ভন্তে, এখন কি করা কর্ত্তব্য ?"

"স্থবির এখান হইতে কাহারও গমন প্রত্যাশা করিতেছেন, কেহ গেলে তাহার সহিত আসিবেন।"

"ভন্তে, এ আমার ভাগিনেয়, ইহার নাম পালিত, ইহাকে পাঠাইয়া দেন।"

"এইরূপে পাঠাইতে পারিব না, পথে বাধা আছে, প্রব্রজিত করাইয়া পাঠাইতে হইবে।"

"সেইরূপ করিয়া পাঠান, ভন্তে।"

১৮। অথ নং পব্বাজেত্বা অদ্ধমাসমত্তং চীবরগহণাদীনি সিক্খাপেত্বা মগ্গং আচিক্খিত্বা পহিণিংসু। সো অনুপুব্বেন তং গামং পত্বা গামদ্বারে একং মহল্লকং দিস্বা "ইমং গামং নিস্সায় কোচি আরঞ্ঞকো বিহারো অত্থী?"তি পুচ্ছি।

"অত্থি ভন্তে"তি।

"কো তত্থ বসতী"তি?

"পালিতত্থেরো নাম ভন্তে"তি।

"মগ্গং মে আচিক্খথা"তি।

"কোসি ত্বং ভন্তে"তি?

"থেরস্স ভাগিনেয়্যোম্হী"তি।

---

১৮। অনন্তর ভিক্ষুগণ তাহাকে প্রব্রজিত করিয়া অর্দ্ধমাস যাবৎ চীবর পরিধানাদি শিক্ষা দিয়া পথের সন্ধান বলিয়া পাঠাইয়া দিলেন। সে অনুক্রমে সেই গ্রামে উপনীত হইয়া গ্রামদ্বারে এক বৃদ্ধকে দেখিতে পাইল এবং তাহাকে জিজ্ঞাসা করিল— "এই গ্রামকে আশ্রয় করিয়া কোন অরণ্য বিহার আছে কি?"

"আছে ভন্তে।"

"তথায় কে বাস করেন?"

"পালিত স্থবির ভন্তে।"

"আমাকে পথ দেখাইয়া দেন।"

"ভন্তে আপনি কে?"

"আমি স্থবিরের ভাগিনেয়।"

১৯। অথ নং গহেত্বা বিহারং নেসি। সো থেরং বন্দিত্বা অদ্ধমাসমত্তং বত্তপটিবত্তং কত্বা থেরং সম্মা পটিজগ্গিত্বা "ভন্তে, মাতুল কুটুম্বিকো মে তুম্হাকং আগমনং পচ্চাসিংসতি, এথ গচ্ছামা"তি আহ।

"তেন হি মে যট্ঠিকোটিং গণ্হাহী"তি।

সো যট্ঠিকোটিং গহেত্বা থেরেন সদ্ধিং অন্তোগামং পাবিসি। মনুস্সা তে নিসীদাপেত্বা "কিং ভন্তে, গমনাকারো বো পঞ্ঞায়তী"তি পুচ্ছিংসু।

"আম উপাসকা গন্ত্বা সত্থারং বন্দিস্সামী"তি।

২০। তে নানপ্পকারেন যাচিত্বা অলভন্তা থেরং উয্যোজেন্তা উপড্ঢপথং গন্ত্বা রোদিত্বা নিবত্তিংসু।

---

১৯। অতঃপর বৃদ্ধ তাহাকে লইয়া বিহারে গেলেন। শ্রামণের স্থবিরকে বন্দনা করিল এবং অর্দ্ধমাস যাবৎ ব্রত-প্রতিব্রত সম্পাদন করিয়া স্থবিরের সম্যকরূপে সেবা-শুশ্রূষা করিল। তৎপর বলিল— "ভন্তে, আমার মাতুল কুটুম্বিক আপনার আগমন প্রত্যাশা করেন, চলুন আমরা যাই।"

"তাহা হইলে, আমার যষ্টির অগ্রভাগ ধারণ কর।"

সে যষ্টির অগ্রভাগ ধারণ করিয়া স্থবিরের সহিত গ্রামমধ্যে প্রবেশ করিল। লোকেরা তাঁহাদিগকে উপবেশন করাইয়া কহিল— "কি ভন্তে, আপনি যেন কোথায়ও যাইতেছেন বলিয়া বোধ হইতেছে?"

"হাঁ উপাসক, শাস্তাকে বন্দনা করিতে যাইব।"

২০। তাহারা স্থবিরকে নানাপ্রকারে সেখানে থাকিবার জন্য প্রার্থনা করিয়াও যখন তাঁহার সম্মতি পাইল না অগত্যা তাঁহাকে বিদায় দিল, কিন্তু অর্দ্ধপথ পর্য্যন্ত তাঁহার অনুগমন করিল। অতঃপর তাহারা রোদন করিতে করিতে প্রত্যাবর্ত্তন করিল।

সামণেরো থেবং যট্ঠিকোটিয়া আদায় গচ্ছন্তো অন্তরামগ্গে অটবিয়ং কট্ঠনগরং নাম থেবেন উপনিস্সায বুথপুব্বগামং সম্পাপুণি। সো ততো নিক্খমিত্বা অরঞ্ঞে গায়িত্বা গাযিত্বা দারূনি উদ্ধরন্তিয়া একিস্সা ইত্থিয়া গীতসদ্দং সুত্বা সবে নিমিত্তং গণ্হি।

২১। ইত্থিসদ্দো বিয় হি অঞ্ঞো সদ্দো পুবিসানং সকল সরীরং ফরিত্বা ঠাতুং সমত্থো নাম নত্থি। তেনাহ ভগবা :—

"নাহং ভিক্খবে, অঞ্ঞং একসদ্দম্পি সমনুপস্সামি যো এবং পুবিসস্স চিত্তং পরিযাদায় তিট্ঠতি, য়থযিদং ভিক্খবে, ইত্থিসদ্দো" তি। সামণেবো তত্থ নিমিত্তং গহেত্বা য়ট্ঠিকোটিং বিস্সজ্জেত্বা "তিট্ঠথ তাব ভন্তে, কিচ্চম্মে অত্থী"তি তস্সা সন্তিকং গতো।

---

শ্রামণেব স্থবিবের যষ্টিকোটি ধারণ করিয়া যাইতে যাইতে পথে বনমধ্যে কাষ্ঠনগবে উপনীত হইল। পূর্ব্বে স্থবির এই গ্রামকে আশ্রয় করিয় বাস করিয়াছিলেন। সেই গ্রাম হইতে বাহির হইয়া জনৈক স্ত্রীলোক অরণ্যে গান করিতে কবিতে কাষ্ঠ আহবণ করিতেছিল। শ্রামণের গীতশব্দ শুনিয়া তাহার কণ্ঠস্বরে আকৃষ্ট হইল।

২১। স্ত্রী-শব্দেব ন্যায় পুরুষদের সমস্ত শবীব বিস্ফারিত হইয়া স্থিত থাকিতে পারে এমন অন্য কোন শব্দেব সামর্থ্য নাই। তাই ভগবান বলিয়াছেন :—"হে ভিক্ষুগণ, আমি অন্য এক শব্দও সম্যক্‌রূপে দেখিতেছি না, যাহা এইরূপ ভাবে পুরুষের চিত্ত অধিকাব কবিয়া স্থিত থাকিতে পাবে, যেমন এই স্ত্রীশব্দ।" শ্রামণের সেই স্ত্রীশব্দে নিমিত্ত * গ্রহণ করিয়া যষ্টিব অগ্রভাগ ছাড়িয়া দিয়া কহিল— "ভন্তে, আপনি একটু দাঁড়ান, আমাব কাজ আছে।" এই বলিয়া সে স্ত্রী লোকটিব নিকট গেল।

---

* কামরাগ সংমিশ্রিত স্বরূপ ভাব।

সা তং দিস্বা তুণ্হী অহোসি। সো তায় সদ্ধিং সীলবিপত্তিং পাপুণি। থেরো চিন্তেসি—ইদানেবেকো গীতসদ্দো সুযিত্থ, সো চ খো ইত্থিয়া। সামণেরোপি চিরায়তি; সো সীলবিপত্তিং পত্তো ভবিস্সতী"তি। সোপি অত্তনো কিচ্চং নিট্ঠাপেত্বা আগন্ত্বা গচ্ছাম ভন্তে"তি আহ। অথ নং থেরো পুচ্ছি—"পাপো জাতোসি সামণেরা"তি? সো তুণ্হী হুত্বা পুনপ্পুনং পুচ্ছিতোপি ন কিঞ্চি কথেসি। অথ নং থেরো আহ:—তাদিসেন পাপেন মম যট্ঠিকোটিগহণ কিচ্চং নত্থী"তি। সো সংবেগপ্পত্তো কাসাযানি অপনেত্বা গিহীনিয়ামেন পরিদহিত্বা"ভন্তে, পুব্বে অহং সামণেবো, ইদানি পনম্হি গিহী জাতো; পব্বজন্তোপি চাহং ন সদ্ধায পব্বজিতো' মগ্গপরিপন্থ ভয়েন পব্বজিতো, এথ গচ্ছামা"তি আহ।

---

স্ত্রীলোকটি তাহাকে দেখিয়া গান বন্ধ কবিল। সে তাহাব সহিত শীলবিপত্তি প্রাপ্ত হইল। তখন স্থবির চিন্তা কবিলেন— "এই মাত্রই এক গীতশব্দ শুনিতেছিলাম, তাহাও স্ত্রীব গীতশব্দ। শ্রামণেরও বিলম্ব কবিতেছে, বোধ হয় সে শীলভ্রষ্ট হইয়াছে।" সেও আপন কাজ শেষ করিয়া আসিয়া কহিল— "ভন্তে, চলুন আমরা যাই।" অতঃপর স্থবিব তাহাকে জিজ্ঞাসা করিলেন— "শ্রামণের, তুমি কি পাপ কাজ কবিয়াছ?" সে নীরব রহিল। পুনঃপুনঃ জিজ্ঞাসা কবিলেও কিছুই বলিল না। অতঃপর স্থবির তাহাকে কহিলেন—"সেইরূপ পাপী আমার যষ্টির অগ্রভাগ গ্রহণের কোন প্রয়োজন নাই।" শ্রামণেরের সংবেগ উৎপন্ন হইল। সে চীবব খুলিয়া গৃহীর ন্যায় পরিধান করিয়া কহিল— "ভন্তে, পূর্ব্বে আমি শ্রামণেব ছিলাম, এখন গৃহী হইয়াছি। প্রবজ্যা গ্রহণের সময়ও আমি শ্রদ্ধায় প্রব্রজিত হই নাই, পথে বিপদের ভয়ে প্রব্রজ্যা নিয়াছি, আস্থন আমবা যাই।"

আবুসো গিহীপাপোপি পাপো, সমণপাপোপি পাপো-যেব, ত্বং সমণভাবে ঠত্বাপি সীলমত্তং পূরেতুং নাসক্খি, গিহী হুত্বা কিং নাম কল্যাণং করিস্‌সসি ? তাদিসেন পাপেন মে যট্‌ঠিকোটিগহণকিচ্চং নত্থী”তি।

“ভন্তে, অমনুস্‌সূপদ্দবো মগ্‌গো তুম্‌হেপি অন্ধা, কথং ইধ বসিস্‌সথা”তি?

২২। অথ নং থেরো— “আবুসো, ত্বং মা এবং চিন্তয়ি, ইধেব মে নিপজ্জিত্বা মরন্তস্‌সাপি অপরাপরং পবট্টেন্তস্‌সাপি[১] তয়া সদ্ধিং গমনং নাম নত্থী”তি বত্বা ইমা গাথা অভাসি :—

---

“আবুস, গৃহীপাপও পাপ, শ্রমণের পাপও পাপ। তুমি শ্রামণের অবস্থায় থাকিয়া মাত্র শীলও পূর্ণ করিতে পারিলে না, গৃহী হইয়া আর কি কল্যাণধর্ম্ম আচরণ করিবে ? তোমার ন্যায় পাপীর পক্ষে আমার যষ্টি গ্রহণের কোন প্রয়োজন নাই।”

“ভন্তে, পথে অমনুষ্য উপদ্রব, আপনিও অন্ধ, কিরূপে এইস্থানে বাস করিবেন ?”

২২। অতঃপর স্থবির তাহাকে কহিলেন—“আবুস, তুমি এইজন্য চিন্তা করিও না, আমি এইখানেই শুইয়া মরিলেও অথবা এদিক ওদিক গড়াইয়া পড়িলেও তথাপি তোমার সহিত যাওয়া হইবে না” এই বলিয়া তিনি এই গাথাদ্বয় ভাষণ করিলেন :—

---

১। ম— পরিবত্তন্তস্‌সাপি।

"হন্দাহং হতচক্খুস্মি কন্তাবদ্ধানমাগতো,
সেযানকো ন গচ্ছামি নত্থি বালে সহাযতা।

হন্দাহং হতচক্খুস্মি কন্তাবদ্ধানমাগতো,
মবিস্সামি নো গমিস্সামি নত্থি বালে সহাযতা"তি।

২৩। তং সুত্বা ইতবো সংবেগজাতো "ভাবিযং বত মে সাহসিকং অননুচ্ছবিকং কম্মং কতং"তি বাহা পগ্গয্হ কন্দন্তো বনসণ্ডং পক্খন্দিত্বা তথা পক্কন্তোব অহোসি।

---

"হায়। আমি চক্ষু হীন,　　অরণ্যপথে আসিয়াছি,
শুইয়া থাকিব, তথাপি যাইব না, পাপীব সঙ্গে সাহচর্য হয় না।

হায়। আমি চক্ষু হীন,　　অবণ্য পথে আসিয়াছি,
মবিব, তথাপি যাইব না,　　অজ্ঞেব সঙ্গে সাহচর্য হয় না।

২৩। তাহা শুনিয়া শ্রামণেব জাতসংবেগ হইয়া "আমি ভাবি, দুঃসাহসিক, অযোগ্য কাজ করিয়াছি," এই বলিয়া বাহুতে চক্ষু আবৃত করিয়া ক্রন্দন কবিতে করিতে প্রস্থান করত অরণ্যেব দিকে ধাবিত হইল।

থেবস্সাপি সীলতেজেন সট্ঠিয়োজনাযামং পণ্ণাসযোজন বিত্থতং পণ্ণবসযোজন বহলং জয়সুমনপুপ্ফবণ্ণং নিসীদনুট্ঠান-কালেসু ওনমনুন্নমন পকতিকং সক্কস্স দেববঞ্ঞো পণ্ডুকম্বল-সিলাসনং উণ্হাকাবং দস্সেসি, সক্কো "কো নুখো মং ঠানা চাবেতুকামো"তি লোকং ওলোকেন্তো দিব্বেন চক্খুনা থেবং অদ্দস। তেনাহু পোবাণা ঃ—

"সহস্সনেত্তো দেবিন্দো দিব্বং চক্খুং বিসোধযি,
পাপগবহি অযং পালো আজীবং পবিসোধযি।

সহস্সনেত্তো দেবিন্দো দিব্বং চক্খুং বিসোধযি,
ধম্মগরুকো অযং পালো নিসিন্নো সাসনে বতো"তি।

---

স্থবিবেব শীলতেজে দেববাজ ইন্দ্রেব ষাটযোজন দীর্ঘ, পঞ্চাশ যোজন প্রস্থ, পঞ্চদশ যোজন ঘন, জয়সুমনপুষ্পবর্ণ, উপবেশন ও উত্থান কালে অবনয়ন ও উন্নয়ন স্বভাব পাণ্ডুকম্বলশিলাসন উষ্ণ হইয়া উঠিল। ইন্দ্রবাজ চিন্তিত হইলেন, "কেহ আমাকে স্থানচ্যুত কবিতে চায কি?" তিনি দিব্যচক্ষুতে দেবমনুষ্যলোক অবলোকন কবিয়া স্থবিবকে দেখিতে পাইলেন। এই ঘটনা উপলক্ষে প্রাচীনেবা বলিয়াছেন ঃ—

"সহস্র-নেত্র দেবেন্দ্র দিব্যচক্ষু বিশোধন কবিলেন,
পাপ নিন্দুক এই পাল স্বজীবিকা বিশোধিত কবিলেন।

সহস্র-নেত্র দেবেন্দ্র দিব্যচক্ষু বিশোধন করিলেন।
ধর্ম গৌববী এই পাল শাসনে রত হইয়া উপবিষ্ট আছেন।

২৪। অথস্স এতদহোসি— "সচাহং এবরূপস্স পাপগরহিনো ধম্মগরুকস্স অয্যস্স সন্তিকং ন গমিস্সামি মুদ্ধা মে সত্তধা ফলেয্য, গমিস্সামিস্স সন্তিকং"তি। ততো হি ঃ—

"সহস্সনেত্তো দেবিন্দো দেবরজ্জসিরীধরো,
খণেন এবাগন্তান চক্খুপালমুপাগমি।

২৫। উপগন্ত্বা চ পন থেরস্সাবিদূরে পদসদ্দং অকাসি। অথ নং থেরো পুচ্ছি—"কো এসো ?"তি।

"অহং ভন্তে, অদ্ধিকো"তি।
"কুহিং য়াসি উপাসকা ?"তি।
"সাবত্থিয়ং ভন্তে"তি।

---

২৪। অতঃপর দেবেন্দ্র এই মনে করিলেন—"যদি আমি এইরূপ পাপনিন্দক ধর্ম্মের প্রতি গৌরব ভাবযুক্ত আর্য্যের নিকট না যাই তাহা হইলে আমার মস্তক সপ্তধা বিদীর্ণ হইবে, তাঁহার নিকট যাইব।" সেইজন্য বলা হইয়াছে ঃ—

"দেবরাজ্য-শ্রীধর দেবেন্দ্র সহস্র-নেত্র,
ক্ষণকাল মধ্যেই আসিয়া চক্ষুপাল-সমীপে উপনীত হইলেন।

২৫। দেবরাজ উপনীত হইয়াই স্থবিরের অদূরে পদ-শব্দ করিলেন। স্থবির জিজ্ঞাসা করিলেন—"কে তুমি ?"

"ভন্তে, আমি পথিক।"
"কোথায় যাইতেছ, উপাসক ?"
"শ্রাবস্তীতে, ভন্তে।"

"যাহি আবুসো"তি ?

"অয্যো পন ভন্তে, কুহিং গমিস্‌সতী ?"তি।

"অহম্পি তত্থেব গমিস্‌সামী"তি।

"তেন হি একতোব গচ্ছাম ভন্তে"তি।

"অহং দুব্বলো ; মযা সদ্ধিং গচ্ছন্তস্‌স তব পপঞ্চো ভবিস্‌সতী"তি।

"মযহং অচ্চাযিকং নত্থি, অহং পি অয্যেন সদ্ধিং গচ্ছন্তো দসসু পুঞ্‌ঞকিরিযবত্থূসু একং লভিস্‌সামি, একতোব গচ্ছাম ভন্তে"তি।

২৬। থেবো "একো সপ্পুরিসো ভবিস্‌সতী"তি চিন্তেত্বা "তেন হি যট্‌ঠিকোটিং গণ্‌হ উপাসকা"তি আহ। সক্কো তথা কত্বা পঠবিং সংখিপন্তো সংখিপন্তো সাযণ্‌হসমযে জেতবনং সম্পাপেসি।

---

"যাও আবুস।"

"ভন্তে আর্য্য, কোথায় যাইবেন ?"

"আমিও সেখানে যাইব।"

"তাহা হইলে ভন্তে, এক সঙ্গেই যাইব।

"আমি দুর্ব্বল, আমার সঙ্গে গেলে তোমার বিলম্ব হইবে।"

"আমার তেমন জরুরী কিছু নাই, আর্য্যের সঙ্গে গেলে আমিও দশবিধপুণ্য ক্রিয়াবস্তুর একটি লাভ করিব, একত্রেই যাইব ভন্তে।

২৬। "ইনি একজন সৎপুরুষ হইবেন" এইরূপ চিন্তা করিয়া স্থবির কহিলেন—"তাহা হইলে উপাসক, আমার যষ্টির অগ্রভাগ ধারণ কর।" শক্র তথা করিলেন এবং পৃথিবী সংক্ষেপ করিতে করিতে সন্ধ্যার সময় জেতবনে গিয়া উপনীত হইলেন।

থেরো সংখপণবাদি সদ্দং সুত্বা "কথেসো সদ্দো"তি পুচ্ছি।

"সাবত্থিযং ভন্তে"তি।

"উপাসক, পুব্বে মযং গমনকালে চিরেন গমিম্হা"তি।

"অহং উজুকমগ্‌গং জানামি ভন্তে"তি।

তস্মিং খণে থেরো "নাযং মনুস্সো, দেবতা ভবিস্সতী"তি সল্লক্খেসি।

"সহস্সনেত্তো দেবিন্দো দেবরজ্জসিরীধরো,
সংখিপিত্বান তং মগ্‌গং খিপ্পং সাবত্থি মাগমী"তি।

---

স্থবির শঙ্খ-মৃদঙ্গাদির শব্দ শুনিয়া জিজ্ঞাসা করিলেন—"এই শব্দ কোথায় হইতে আসিতেছে ?"

"শ্রাবস্তী হইতে ভন্তে।"

"উপাসক, পূর্ব্বে আমরা যখন গিয়াছিলাম, তখন ত অনেক সময় লাগিয়াছিল।"

"ভন্তে, আমি সোজা পথ চিনি।"

তখন স্থবির বুঝিতে পারিলেন—"ইনি মনুষ্য নহেন, দেবতা হইবেন।"

"দেবরাজ্য লক্ষ্মীশ্বর, সহস্রনেত্র দেবেন্দ্র,
সেই পথ সংক্ষেপ করিয়া সত্বর শ্রাবস্তীতে আগমন করিলেন।

২৭। সো থেবং থেবস্সেবথায় কণিট্ঠকুটুম্বিকেন কাবিতং পণ্ণসালং নেত্বা পল্লঙ্কে নিসীদাপেত্বা পিযসহায়বণ্ণেন তস্স সন্তিকং গন্ত্বা “সম্ম পালা”তি পক্কোসিত্বা—“কিং সম্মা”তি ?

“থেরস্সাগত ভাবং জানাসী”তি ?

“ন জানামি, কিং পন থেবো আগতো”তি ?

“আম সম্ম ইদানাহং বিহাবং গন্ত্বা থেবং তযা কতপণ্ণ-সালায়ং নিসিন্নকং দিস্বা আগতোম্হী”তি বত্বা পক্কামি।

২৮। কুটুম্বিকোপি বিহারং গন্ত্বা থেবং দিস্বা পাদমূলে পবট্টেন্তো বোদিত্বা “ইদং দিস্বা অহং ভন্তে, তুম্হাকং পব্বজিতুং নাদাসিং”তি

---

২৭। কনিষ্ঠ কুটুম্বিক স্থবিবেব নিমিত্ত পর্ণশালা নির্ম্মাণ কবিয়া বাখিয়াছিলেন। শক্র স্থবিবকে সেখানে নিয়া পর্য্যঙ্কে উপবেশন কবাইলেন এবং প্রিয় সুহৃদেব বেশে চুল্লপালেব নিকট যাইযা ‘বন্ধুপাল’ বলিয়া তাঁহাকে সম্বোধন কবিলেন।

“কি বন্ধু ?”

“স্থবিব আসিয়াছেন, জান ?”

“না, জানি না, স্থবিব আসিয়াছেন কি ?”

“হাঁ বন্ধু, আমি এখনই বিহাবে যাইয়া স্থবিবকে তোমাব নির্ম্মিত পর্ণশালায উপবিষ্ট অবস্থায দেখিয়া আসিতেছি।” বলিয়া তিনি প্রস্থান কবিলেন।

২৮। কুটুম্বিক বিহাবে গেলেন। তথায স্থবিবকে দেখিয়া তাঁহাব পাদমূলে লুণ্ঠিত হইযা কাঁদিতে কাঁদিতে কহিলেন— “ভন্তে, আমি ইহা দেখিযা আপনাকে প্রব্রজিত হইতে বাধা দিয়াছিলাম।”

আদীনি বত্বা দ্বে দাসদাবকে ভুজিস্‌সে কত্বা থেবস্‌স সন্তিকে পব্বাজেত্বা "অন্তোগামতো যাগুভত্তাদীনি আহরিত্বা থেবং উপট্‌ঠহথা"তি পটিপাদেসি।

২৯। সামণেরা বত্তপটিবত্তং কত্বা থেবং উপট্‌ঠহিংসু। অথেক-দিবসং দিসাবাসিনো ভিক্‌খূ "সত্থারং পস্‌সিস্‌সামা"তি জেতবনং আগন্ত্বা সত্থারং বন্দিত্বা অসীতি মহাথেবে দিস্বা বিহাবচারিকং চবন্তা চক্‌খুপালত্থেবস্‌স বসনট্‌ঠানং পত্বা "তম্পি পস্‌সিস্‌সামা"তি সায়ং তদভিমুখা অহেংসু। তস্মিং খণে মহামেঘো উট্‌ঠহি। তে "ইদানি সাযঞ্চ মেঘো চ উট্‌ঠহি ততো পাতোব গন্ত্বা পস্‌সিস্‌সামা"তি নিবত্তিংসু। দেবো পঠমযামং বস্‌সিত্বা মজ্ঝিমযামে বিগতো।

---

এইরূপ অনেক পবিতাপেব পব দুইজন দাসপুত্রকে মুক্তি দিষা স্থবিবের নিকট প্রব্রজিত কবাইযা কহিলেন—"গ্রাম হইতে যাগু-ভাতাদি আনিয়া স্থবিবেব সেবা কবিতে থাকুন," বলিয়া শ্রমণেবদ্বয়কে স্থবিবেব সেবায় নিযুক্ত কবিয়া দিলেন।

২৯। শ্রামণেবদ্বয় ব্রত-প্রতিব্রত কবিয়া স্থবিবেব সেবা কবিতে লাগি-লেন। অনন্তব একদিবস বিদেশ বাসী ভিক্ষুগণ "শাস্তাকে দেখিব" মনে কবিয়া জেতবনে আসিযাছিলেন। তাঁহাবা শাস্তাকে বন্দনা কবিয়া আশীতি মহাস্থবিবকে দর্শন কবিলেন। অতঃপব তাঁহাবা বিহাবে বিচবণ কবিতে কবিতে চক্ষুপাল স্থবিবেব বাসস্থানে সমীপবর্তী হইয়া "তাঁহাকেও দেখিব" মনে কবিয়া সন্ধ্যাকালে তদভিমুখী হইলেন। তখন আকাশেও মহামেঘোদয় হইল। তাঁহাবা ভাবিলেন—"এখন সন্ধ্যাও হইয়াছে, মেঘও উঠিযাছে, ববং প্রাতে গিযাই দেখা কবিব" মনে কবিয়া নিবৃত হইলেন। প্রথম যামে বৃষ্টি হইযা মধ্যম যামে থামিয়া গেল

থেবো আবদ্ধবিবিযো আচিণ্ণচঙ্কমণো, তস্মা পচ্ছিমযামে চঙ্কমণং ওতবি। তদা পন নববট্ঠায় ভূমিযা বহূ ইন্দগোপকা উট্ঠহিংসু। তে থেবে চঙ্কমন্তে যেভুয্যেন বিপজ্জিংসু। আবাসিকা[১] থেবস্স চঙ্কমণট্ঠানং কালস্সেব ন সম্মজ্জিংসু। ইতবে ভিক্খু "থেবস্স বসনট্ঠানং পস্সিস্সামা"তি আগন্ত্বা চঙ্কমণে মতপাণকে দিস্বা "কো ইমস্মিং চঙ্কমতী"তি পুচ্ছিংসু।

"অম্হাকং উপজ্ঝাযো ভন্তে'তি।

৩০। তে উজ্ঝাযিংসু "পস্সথ সমণস্স কম্মং, সচক্খুকালে নিপজ্জিত্বা নিদ্দাযন্তো কিঞ্চি অকত্বা ইদানি চক্খুবিকলকালে চঙ্কমামী"তি এত্তকে পাণে মাবেসি, অত্থং কবিস্সামী"তি অনত্থং কবী"তি।

---

স্থবিব আবব্ধ-বীর্য্য চঙ্ক্রমণ-শীল, তাই শেষ যামে তিনি চঙ্ক্রমণ স্থানে অবতীর্ণ হইলেন। তখন নববৃষ্টিসিক্ত ভূমি হইতে বহু ইন্দ্রগোপ * উঠিযাছিল। স্থবিবেব চঙ্ক্রমণ সময়ে ইহাদেব অধিক সংখ্যক মবিয়াছিল। আবাসিকেবা স্থবিবেব চঙ্ক্রমণ-স্থান সকালে সম্মার্জ্জন কবে নাই। অপব ভিক্ষুবা "স্থবিবেব বাসস্থান দেখিব" বলিযা তথায আসিলেন এবং চঙ্ক্রমণ স্থানে মৃতপ্রাণী সমূহ দেখিতে পাইযা জিজ্ঞাসা কবিলেন— "কে এখানে চঙ্ক্রমণ কবে ?"

"ভন্তে, আমাদেব উপাধ্যায।"

৩০। ভিক্ষুবা অনুযোগেব স্থবে কহিলেন—"শ্রমণটিব কর্ম্ম দেখুন, যখন চক্ষুছিল তখন কিছুই না কবিয়া পডিযা ঘুমাইয়াছিল, এখন চক্ষুহাবা হইয়া চঙ্ক্রমণ কবিতে যাইযা এতগুলি প্রাণীব জীবন নাশ কবিল। ভাল কাজ কবিতে গিযা মন্দ কবিযা বসিল।"

---

১। ম—অন্তেবাসিকা।  * রক্তবর্ণ ক্ষুদ্র কীট বিশেষ।

অথ তে গন্ত্বা তথাগতস্স আবোচেস্সুং—"ভন্তে, চক্খুপালত্থেরো 'চঙ্কমামীতি' বহূ পাণকে মারেসী"তি।

"কিং পন সো তুম্হেহি মারেন্তো দিট্‌ঠো"তি ?

"ন দিট্‌ঠো ভন্তে"তি।

"য়থেব তুম্হে তং ন পস্সথ, তথা সোপি তে পাণে ন পস্সতি, খীণাসবানং মরণচেতনা নাম নত্থি ভিক্খবে"তি।

"ভন্তে, অরহত্তস্স উপনিস্সযে সতি কস্মা অন্ধো জাতো"তি ?

"অত্তনা কতকম্মবসেন ভিক্খবে"তি।

"কিং পন ভন্তে, তেন কতং"তি ?

"তেনহি ভিক্খবে, সুণাথ :—

৩১। "অতীতে বারাণসিযং বারাণসীরাজে রজ্জং কারেন্তে একো বেজ্জো গামনিগমেসু চরিত্বা বেজ্জকম্মং করোন্তো

---

অতঃপর তাঁহারা যাইয়া তথাগতকে জানাইলেন—"ভন্তে, চক্ষুপাল স্থবির চঙ্ক্রমণ করিতে যাইয়া বহু প্রাণীবধ করিয়াছে।"

"তোমরা কি মারিতে তাহাকে দেখিয়াছ ?"

"দেখি নাই ভন্তে।"

"যেমন তোমরা তাহাকে দেখ নাই, তেমন সেও সেই প্রাণী সমূহ দেখিতে পায় নাই। ক্ষীণাসবদের বধ-চেতনা নাই, ভিক্ষুগণ।"

"ভন্তে, অর্হত্ত্বের হেতু থাকা সত্ত্বেও তিনি অন্ধ হইলেন কেন ?

"ভিক্ষুগণ, নিজের কৃত কর্ম্ম বশেই"

"ভন্তে, তিনি কি করিয়াছিলেন ?"

"তাহা হইলে ভিক্ষুগণ, শ্রবণ কর :—

৩১। "অতীতকালে বারাণসীতে বারাণসী রাজা রাজত্ব করিতেন। তখন জনৈক বৈদ্য গ্রাম-নিগমে বিচরণ করিয়া চিকিৎসা করিত।

একং চক্‌খুদুব্বলং ইত্থিং দিস্বা পুচ্ছি—“কিন্তে অফাসুকং”তি ?

“অক্‌খীহি ন পস্‌সামী”তি।

“ভেসজ্জং তে করোমী”তি ?

“করোহি সামী”তি।

“কিম্মে দস্‌সসী”তি ?

“সচে মে অক্‌খীনি পাকতিকানি কাতুং সক্‌খিস্‌সসি অহং তে সদ্ধিং পুত্তধীতাহি দাসী ভবিস্‌সামী”তি।

৩২। সো “সাধূ”তি ভেসজ্জং সংবিদহি, একভেসজ্জেনেব অক্‌খীনি পাকতিকানি অহেসুং। সা চিন্তেসি—“অহং এতস্‌স পুত্তধীতাহি সদ্ধিং দাসী ভবিস্‌সামীতি পটিজানিং, ন খো পন মং সণ্‌হেন সমুদাচরিস্‌সতি, বঞ্চেস্‌সামি নং”তি। সা বেজ্জেনাগন্ত্বা

---

এক সময় কোন দুর্ব্বলচক্ষু স্ত্রীলোককে দেখিয়া জিজ্ঞাসা করিল—“তোমার অসুখ হইযাছে কি ?”

“আমি চক্ষে দেখিতে পাই না।”

“তোমাকে ঔষধ দিব ?”

“দেন মহাশয়।”

“আমাকে কি দিবে ?”

যদি আমার চক্ষু স্বাভাবিক করিতে পারেন, ছেলে-মেয়েদের সহ আপনার দাসী হইব।”

৩২। সে ‘ভাল’ বলিয়া ঔষধ দিল। একমাত্র ঔষধেই চক্ষু স্বাভাবিক হইল। সেই স্ত্রীলোক চিন্তা করিল— “ছেলে-মেয়ে সহ এঁর দাসী হইব বলিযাছিলাম, কিন্তু উনি আমার প্রতি সদ্ব্যবহার করিবেন না, তাঁহাকে বঞ্চনা করিব।” বৈদ্য আসিয়া তাহার নিকট

"কীদিসং ভদ্দে"তি পুট্‌ঠা—

"পুব্বে মে অক্খীনি থোকং রুজিংসু, ইদানি পন অতিবেকতরং রুজন্তী"তি আহ।

৩৩। বেজ্জো—"অযং মং বঞ্চেত্বা কিঞ্চি অদাতুকামা, ন মে এতায দিন্নভতিয়া অত্থো, ইদানেব নং অন্ধং করিস্‌সামী"তি চিন্তেত্বা গেহং গন্ত্বা ভরিযায় তমত্থং আচিক্‌খি, সা তুণ্‌হী অহোসি। সো একং ভেসজ্জং যোজেত্বা তস্‌সা সন্তিকং গন্ত্বা "ভদ্দে, ইমং ভেসজ্জং অঞ্জাহী"তি অঞ্জাপেসি, তস্‌সা দ্বে অক্‌খীনি দীপসিখা বিয বিজ্ঝাযিংসু। সো বেজ্জো চক্‌খুপালো অহোসী"তি।

"ভিক্‌খবে, তদা মম পুত্তেন কতকম্মং পচ্ছতো পচ্ছতো

---

জিজ্ঞাসা করিল—"এখন কেমন ভদ্রে ?"

প্রত্যুত্তরে কহিল—"পূর্ব্বে আমার চক্ষু সামান্য বেদনা করিত, কিন্তু এখন অধিকতর বেদনা করিতেছে।"

৩৩। বৈদ্য চিন্তা করিল—"এই স্ত্রীলোকটি আমাকে বঞ্চনা করিয়া কিছুই না দিবার ইচ্ছা করিয়াছে। ইহার প্রদত্ত পারিশ্রমিকের আমার কোন প্রয়োজন নাই। এখনই ইহাকে অন্ধ করিব।" সে গৃহে যাইয়া ভার্য্যাকে সেই কথা কহিল। গৃহিণী নীরব রহিল। বৈদ্য এক প্রকার ঔষধ মিশ্রিত করিয়া সেই স্ত্রীলোকের নিকট যাইয়া কহিল— "ভদ্রে, এই ঔষধের অঞ্জন দাও।" এই বলিয়া অঞ্জন দেওয়াইল। অঞ্জন দেওয়াতে তাহার দুই চক্ষু দীপ শিখার ন্যায় জ্বলিয়া গেল। চক্ষুপালই সেই বৈদ্য ছিল।

"হে ভিক্ষুগণ, আমার পুত্রের তখনকার কৃতকর্ম্ম পশ্চাৎ পশ্চাৎ

অনুবন্ধি। পাপকম্মং হি নামেতং ধুবং বহতো বলিবদ্দস্‌স পদং চক্কং বিয অনুগচ্ছতী"তি।

৩৪। ইদং বত্থুং কথেত্বা অনুসন্ধিং ঘটেত্বা পতিট্‌ঠাপিত মত্তিকং সাসনং রাজমুদ্দায লঞ্ছেন্তো বিয ধম্মরাজা ইমং গাথমাহ :—

"মনোপুব্বঙ্গমা ধম্মা মনোসেট্‌ঠা মনোমযা,
মনসা চে পদুট্‌ঠেন ভাসতি বা করোতি বা ;
ততো নং দুক্‌খমন্বেতি চক্কং'ব বহতো পদং"তি। ১

৩৫। তত্থ "মনো"তি— কামাবচরকুসলাদিভেদং সব্বম্পি

---

অনুগমন করিযা আসিযাছে। ধুরবাহী বলীবর্দ্দের পাদ অনুগামী চক্রের ন্যায় পাপকর্ম্ম অনুগমন করে।"

৩৪। ভগবান এই উপাখ্যান বলার পর পূর্ব্বাপর বৃত্তান্ত সংযোগ করিযা শিরোনামাঙ্কিত শাসনের ( পত্রের ) উপর রাজমুদ্রা চিহ্নিত করার ন্যায ধর্ম্মরাজ এই গাথা কহিলেন :—

মন ধর্ম্মসমূহের পূর্ব্বগামী, মন ইহাদের প্রধান, এবং ইহারা মনোময়। যদি কেহ দ্বেষযুক্ত মনে কোন কথা বলে কিংবা কাজ করে, তবে শকটবাহীর ( বলদের ) পদানুগামী চক্রের ন্যায় দুঃখ তাহার অনুসরণ করে।

৩৫। তথায় "মন" বলিলে—কামাবচর কুশলাদি ভেদে সমস্ত

চতুভূমিক চিত্তং, ইমস্মিং পন পদে তদা তস্স বেজ্জস্স উপ্পন্নচিত্ত বসেন নিযমিযমানং ববত্থাপিযমানং পরিচ্ছিজ্জিযমানং দোমনস্স সহগতং পটিঘসম্প্রযুত্তচিত্তমেব লব্ভতি।

"পুব্বঙ্গমা"তি—তেন পঠমগামিনা হুত্বা সমন্নাগতা।

"ধম্মা"তি— গুণ, দেসনা, পরিয়ত্তি, নিস্সত্ত নিজ্জীব বসেন চত্তারো ধম্মা নাম। তেসু :—

"নহি ধম্মো অধম্মো চ উভো সমবিপাকিনো,

অধম্মো নিরযং নেতি ধম্মো পাপেতি সুগ্গতিং"তি।

অযং গুণধম্মো নাম।

"ধম্মং বো ভিক্খবে, দেসিস্সামি আদিকল্যাণং"তি—অযং দেসনাধম্মো নাম।

---

চাতুর্ভৌমিক চিত্ত[১] বুঝায়। কিন্তু এই পদে তখন সেই বৈদ্যের উৎপন্ন চিত্তভেদে নিযম্যমান, ব্যবস্থাপ্যমান ও পরিচ্ছেদ্যমান দৌর্ম্মনস্য-সহগত প্রতিঘ-সম্প্রযুক্ত চিত্তই লক্ষিত হইতেছে।

"পূর্ব্বঙ্গম"—প্রথমগামী হইয়া সমাগত, অগ্রণী, পূর্ব্বগামী।

"ধর্ম্মচয়" — গুণ, দেশনা, পরিয়ত্তি ( পর্য্যাপ্তি ) ও নিঃসত্ত্ব-নির্জীব ভেদে ধর্ম্ম চতুর্ব্বিধ। তন্মধ্যে :—

"ধর্ম্ম ও অধর্ম্ম উভয়ের বিপাক সমান নয়,

অধর্ম্ম নিরয়ে নেয়, আর ধর্ম্ম সুগতি প্রাপ্ত করায়।

এই গাথায় ধর্ম্মশব্দ গুণ অর্থে ব্যবহৃত হইয়াছে।

"হে ভিক্ষুগণ, তোমাদিগকে আদি কল্যাণ-ধর্ম্ম দেশনা করিব" ইত্যাদি—এইবাক্যে ধর্ম্মশব্দে দেশনা ধর্ম্ম বুঝাইতেছে।

---

১। কামাবচর, রূপাবচর, অরূপাবচর ও লোকোত্তর চিত্ত।

"ইধ পন কিক্‌খবে, একচ্চে কুলপুত্তা ধম্মং পবিযাপুণন্তি সুত্তং গেয্যং"তি—অয়ং পবিযত্তিধম্মো নাম।

"তস্মিং খো পন সমযে ধম্মা হোন্তি খন্ধা হোন্তী"তি—অয়ং ।নস্‌সত্তধম্মো নাম। নিজ্জীবধম্মোতিপি এসো এব। তেসু ইমস্মিং ঠানে নিস্‌সত্তনিজ্জীবধম্মো অধিপ্পেতো। সো অত্থতো তযো অরূপিনো খন্ধা—"বেদনাক্‌খন্ধো, সঞ্‌ঞাক্‌খন্ধো সঙ্খারক্‌খন্ধো"তি। এতেহি মনো পুব্ব-ঙ্গমো এতেসন্তি "মনোপুব্বঙ্গমা"নাম। কথং পনেতেহি সদ্ধিং একবত্থুকো একারম্মণো অপুব্বং অচরিমং একক্‌খণে উপ্পজ্জমানো মনোপুব্বঙ্গমো নাম হোতীতি? উপ্পাদপচ্চযট্‌ঠেন, যথা হি বহুসু একতো গামঘাতাদিকম্মানি করোন্তেসু "কো এতেসং পুব্বঙ্গমো?"তি বুত্তে,

---

"হে ভিক্ষুগণ, এই শাসনে কোন কোন কুলপুত্র সূত্র-গেয্যাদি ধর্ম্ম শিক্ষা করে,"—এইবাক্যে ধর্ম্ম শব্দ পর্য্যাপ্তি অর্থে ব্যবহৃত হই য়াছে।

"সেই সময়ে ধর্ম্ম হয, স্কন্ধ হয়" ইত্যাদি। এই বাক্যে ধর্ম্ম শব্দ নিঃসত্ব অর্থে ব্যবহৃত হইয়াছে। ইহাকে নির্জ্জীবধর্ম্মও বলা হয়। তন্মধ্যে এইস্থানে নিঃসত্ব-নির্জ্জীব ধর্ম্মই অভিপ্রেত। তাহা অর্থ ভেদে "বেদনা, সংজ্ঞা ও সংস্কার এই তিন অরূপ স্কন্ধকে বুঝাইতেছে। মন ইহাদের মধ্যে পূর্ব্বঙ্গম বলিযা "মনপূর্ব্বগামী" বলা হইয়াছে। মন ধর্ম্ম সমূহের বা বেদনা, সংজ্ঞা ও সংস্কারের সমান বাস্তু ও সমানালম্বন হইয়া এবং অপূর্ব্বাপর ভাবে, এক ক্ষণে ইহাদিগের সহিত উৎপন্ন হইযা কিরূপে ইহাদের পূর্ব্ব-ঙ্গম হয়? উৎপাদন 'প্রত্যয়' অর্থে, যেমন একত্রে বহুলোক গ্রামঘাতাদি দুষ্কর্ম্ম করিলে "কে ইহাদের পূর্ব্বগামী?" এইরূপ যদি কেহ জিজ্ঞাসা করে,

যো তেসং পচ্চযো হোতি যং নিস্‌সায তে তং কম্মং করোন্তি সো দন্তো বা মন্তো বা তেসং পুব্বঙ্গমো'তি বুচ্চতি। এবং সম্পদমিদং বেদিতব্বং। ইতি উপ্পাদপচ্চযট্‌ঠেন মনো পুব্বঙ্গমো এতেসন্তি = মনো-পুব্বঙ্গমা, নহি তে মনে অনুপ্পজ্জন্তে উপ্পজ্জিতুং সক্কোন্তি, মনো পন একচ্চেসু চেতসিকেসু অনুপ্পজ্জন্তেসুপি উপ্পজ্জতিযেব। অধিপতিবসেন পন মনো সেট্‌ঠো এতেসন্তি = মনোসেট্‌ঠা। যথা হি চোরাদীনং চোরজেট্‌ঠকাদযো অধিপতিনো সেট্‌ঠা, তথা তেসম্পি মনো'তি মনোসেট্‌ঠা। যথা পন দারুআদীহি নিপ্‌ফন্নানি তানি তানি ভণ্ডানি দারুমযাদীনি নাম হোন্তি, তথা এতেপি মনতো নিপ্‌ফন্নত্তা মনোমযা নাম।

৩৬। "পদুট্‌ঠেনা"তি— আগন্তুকেহি অভিজ্ঝাদীহি দোসেহি

---

তবে যাহাকে আশ্রয় করিয়া তাহারা সেই কার্য্য করে, যে তাহাদের কার্য্যের প্রত্যয়, বা কারণ হয়, সে (বা তাহার নাম) দত্তই হউক আর মত্তই হউক্, তাহাকে তাহাদের পূর্ব্বগামী বলিয়া উক্ত হয়। তদ্রূপ ইহাও জ্ঞাতব্য। উৎপাদন প্রত্যয অর্থে মন ইহাদের পূর্ব্বঙ্গম বলিযা মনপূর্ব্বঙ্গম। মন উৎপন্ন না হইলে তাহারা উৎপন্ন হইতে পারে না। মন কিন্তু কোন কোন চৈতসিক বা চিত্তবৃত্তি উৎপন্ন না হইলেও উৎপন্ন হয়। অধিপতিরূপে মন ইহাদের (ধর্ম্মসমূহের) শ্রেষ্ঠ মনঃশ্রেষ্ঠ। যেমন চোর প্রভৃতির মধ্যে প্রধান চোরগণ, দলের শ্রেষ্ঠ, সেইরূপ ধর্ম্ম সমূহের মধ্যে মনঃশ্রেষ্ঠ। যেমন কাষ্ঠাদি হইতে নিষ্পন্ন ভাণ্ডসমূহ কাষ্ঠময়াদি বলিয়া কথিত হয, সেইরূপ ইহারাও মন হইতে নিষ্পন্ন বলিযা মনোময় বলিয়া কথিত হয়।

৩৬। "প্রদুষ্টমনে"—আগন্তুক বা বহিরাগত অভিধ্যাদি (লোভাদি) দোষের

পদুট্ঠেন, পকতিমনো হি ভবঙ্গচিত্তং, তং অপ্পদুট্ঠং, যথা হি পসন্নং উদকং আগন্তুকেহি নীলাদীহি উপক্কিলিট্ঠং নীলোদকাদিভেদং হোতি, নচ নবং উদকং, নাপি পুবিমং পসন্ন উদকমেব ; তথা চিত্তম্পি আগন্তুকেহি অভিজ্ঝাদীহি দোসেহি পদুট্ঠং হোতি, নচ নবং চিত্তং নাপি পুবিমং ভবঙ্গচিত্তমেব। তেনাহ ভগবা—"পভস্‌সবমিদং ভিক্‌খবে, চিত্তং, তঞ্চ খো আগন্তুকেহি উপক্কিলেসেহি উপক্কিলিট্ঠং"তি। এবং "মনসা চে পদুট্ঠেন ভাসতি বা কবোতি বা," সো ভাসমানো চতুব্বিধং বচীদুচ্চবিতমেব ভাসতি, কবোন্তো তিবিধং কাযদুচ্চবিতমেব কবোতি, অভাসন্তো অকবোন্তো তায অভিজ্ঝাদীহি পদুট্ঠমানসতায তিবিধং মনোদুচ্চরিতং পূবেতি। এবমস্‌স দস অকুসল কম্মপথা পাবিপূবিং গচ্ছন্তি।

---

দ্বাবা দূষিত মন। প্রকৃত মন ভবাঙ্গচিত্ত। তাহা অপ্রদুষ্ট যেমন নির্ম্মল জল বহিবাগত নীলাদি বঙের দ্বাবা উপক্লিষ্ট হইযা নীলজল, পীতজল নামে অভিহিত হয, কিন্তু ইহা নূতন জলও হয না, পূর্ব্বেব নির্ম্মল জলও থাকে না, তদ্রূপ চিত্তও অভিধ্যা প্রভৃতি আগন্তুক দোষেব দ্বাবা প্রদুষ্ট হয়। কিন্তু তাহাতে নূতন চিত্তও হয না, পূর্ব্বেব ভবাঙ্গ চিত্তও থাকে না। সেই জন্য ভগবান বলিয়াছেন—"হে ভিক্ষুগণ, এই চিত্ত প্রভাস্বব, তাহা আগন্তুক উপক্লেশের দ্বাবা উপক্লিষ্ট হয়।" এইরূপ "প্রদুষ্ট মনে যদি কাজ কবে কিম্বা কথা বলে, কথা বলিলে চতুর্ব্বিধ মন্দ বাক্যই (মিথ্যা, পরুষ-বাক্য, পিশুন-বাক্য ও সম্প্রলাপ) বলে, কার্য্য কবিবাব সময় ত্রিবিধ কায়িক পাপ (প্রাণী হত্যা কবা বা আঘাত দেওবা, অদত্ত গ্রহণ ও অবৈধ কামাচাব) কবে, কিছু না বলিলে ও না কবিলে অভিধ্যা, ব্যাপাদ ও মিথ্যাদৃষ্টিব দ্বাবা প্রদুষ্ট মানস হেতু উক্ত ত্রিবিধ মনোদুশ্চবিতপূর্ণ কবে। এইরূপে তাহাব দশ অকুশল "কর্ম্মপথ" পবিপূর্ণতাপ্রাপ্ত হয়।

৩৭। "ততো নং দুক্খমন্বেতী"তি—ততো তিবিধ দুচ্চরিততো তং পুগ্গলং দুক্খমন্বেতি। দুচ্চরিতানুভাবেন চতূসু অপাযেসু মনুস্সেসু বা তমভাবং গচ্ছন্তং কাযবত্থুকম্পি ইতরম্পীতি ইমিনা পরিয়াযেন কাযিকং চেতসিকং বিপাকদুক্খং অনুগচ্ছতি। যথা কিং? "চক্কং ব বহতো পদং"তি ধুরে যুত্তস্স ধুরং বহতো বলিবদ্দস্স পদং চক্কং বিয। যথা হি সো একম্পি দিবসং দ্বেপি পঞ্চপি দসপি অড্ঢমাসম্পি মাসম্পি বহন্তো চক্কং নিবত্তেতুং জহিতুং ন সক্কোতি, অথখ্বস্স পুরতো অভিক্কমন্তস্স যুগং গীবং বাধতি, পচ্ছতো পটিক্কমন্তস্স চক্কং উরুমংসং পটিহন্তি, ইমেহি দ্বীহাকারেহি বাধন্তং চক্কং তস্স পদানুপদিকং হোতি, তথেব মনসা পদুট্ঠেন তীণি দুচ্চরিতানি পূরেত্বা ঠিতং পুগ্গলং নিরযাদিসু

---

৩৭। "দুঃখ তাহার অনুসরণ করে"— সেই ত্রিবিধ দুশ্চরিত্র হইতে উৎপন্ন দুঃখ সেই ব্যক্তির অনুগমন করে। দুশ্চরিত্র প্রভাবে চারি অপায় বা মনুষ্য-লোকে তমঃভাব প্রাপ্ত হইয়া পর্য্যাযক্রমে কায়িক-চৈতসিক বিপাক-দুঃখ অনুগমন করে। যেমন তাহা কিরূপ—"শকটবাহীর পদানুগামী চক্রের ন্যায়" ধুরে যুক্ত ধুর বহনকারী বলীবর্দ্দের পদ-চক্রের ন্যায়। ধুরবাহী বলীবর্দ্দ একদিন, দুইদিন, পাঁচদিন, দশদিন, অর্দ্ধমাস, এমন কি একমাস ধুর বহন করিলেও যেমন চক্রকে নিবৃত্ত অথবা ত্যাগ করিতে সক্ষম হয় না, পক্ষান্তরে সম্মুখ দিকে অতিক্রম করিতে গেলে যুগেতে গ্রীবা বাধে, পশ্চাতে প্রতিক্রম করিতে গেলে চক্র তাহার উরুমাংস প্রতিহত করে, এই ভাবে দ্বিবিধ প্রকারে বাধাপ্রাপ্ত হইয়া চক্র তাহার পদানুপদিক হয়। তদ্রূপ প্রদুষ্ট মনের দ্বারা ত্রিবিধ দুশ্চরিত পূর্ণকারী ব্যক্তি নিরয়াদি স্থানের

তত্থ তত্থ গতট্‌ঠানে দুচ্চরিতমূলকং কাযিকম্পি চেতসিকম্পি দুক্খং অনুবন্ধতী'তি।

গাথাপরিযোসানে তিংসসহস্‌সা ভিক্খূ সহপটিসম্ভিদাহি অরহত্তং পাপুনিংসু। সম্পত্তপরিসায'পি দেসনা সাত্থিকা সফলা অহোসী'তি।



---

যেখানে যেখানে যায় সেই সেই খানে দুশ্চরিত মূলক কায়িক চৈতসিক দুঃখ পশ্চাৎ অনুসরণ করে।

গাথা পর্য্যবসানে ত্রিশ হাজার ভিক্ষু প্রতিসম্ভিদা সহিত অর্হত্ত্ব প্রাপ্ত হইলেন। পরিষদে উপস্থিত অন্যান্যদেরও এই ধর্ম্মদেশনা সার্থক ও ফলবতী হইয়াছিল।



# মট্ঠকুণ্ডলী বত্থু । ২

"মনোপুব্বঙ্গমা"তি দুতিযগাথাপি সাবত্থিযং যেব মট্ঠকুণ্ডলিং আরব্ভ ভাসিতা।

১। সাবত্থিযং কিব অদিন্নপুব্বকো নাম ব্রাহ্মণো অহোসি। তেন কস্‌সচি কিঞ্চি ন দিন্নপুব্বং, তেন তং অদিন্নপুব্বকোত্বেব সঞ্জানিংসু। তস্‌সেকপুত্তকো অহোসি পিযো মনাপো। অথস্‌স পিলন্ধনং কারেতুকামো "সচে সুবণ্ণকারস্‌সাচিক্‌খিস্‌সামি বেতনং

---

# মৃষ্টকুণ্ডলীর উপাখ্যান

"মনপূর্ব্বগামী" এই দ্বীতীয় গাথাও মৃষ্টকুণ্ডলীর কথা প্রসঙ্গে শ্রাবস্তীতে কথিত হইয়াছিল।

১। শ্রাবস্তীতে "অদিন্নপূর্ব্বক" (অদত্তপূর্ব্ব) নামে এক ব্রাহ্মণ ছিলেন। তিনি পূর্ব্বে কাহাকেও কিছু দেন নাই, তাই তিনি অদিন্ন পুব্বক নামে বিদিত হইয়াছিলেন। তাঁহাব এক পুত্র হইযাছিল। ছেলেটি বেশ প্রিয়দর্শন ও মনোজ্ঞ। ব্রাহ্মণেব ইচ্ছা হইল পুত্রেব জন্য অলঙ্কার তৈয়ার করেন। কিন্তু ভাবিলেন—"যদি স্বর্ণকাবকে প্রস্তুত কবিতে বলি তবে মজুরী

দাতব্বং ভবিস্‌সতী"তি সযমেব সুবণ্ণং কোট্টেত্বা মট্টানি কুণ্ডলানি কত্বা অদাসি, তেনস্‌স পুত্তো মট্টকুণ্ডলীত্বেব পঞ্ঞায়িত্থ। তস্‌স সোলসবস্‌সকালে পণ্ডুবোগো উদপাদি। মাতা পুত্তং ওলোকেত্বা "ব্রাহ্মণ, পুত্তস্‌স তে রোগো উপ্পন্নো তিকিচ্ছাপেহি নং"তি আহ। "ভোতি, সচে বেজ্জং আনেস্‌সামি ভত্তবেতনং দাতব্বং ভবিস্‌সতি, কিং ত্বং মম ধনচ্ছেদং ন ওলোকেস্‌সসী"তি।

"অথ কিং করিস্‌সসি ব্রাহ্মণা"তি ?

"য়থা মে ধনচ্ছেদো ন হোতি তথা করিস্‌সামী"তি।

২। সো বেজ্জানং সন্তিকং গন্ত্বা—"অমুকবোগস্‌স নাম তুম্হে কিং ভেসজ্জং কবোথা"তি পুচ্ছতি। অথস্‌স তে যং বা তং বা রুক্‌খতচাদিং আচিক্‌খন্তি। সো তং আহরিত্বা পুত্তস্‌স ভেসজ্জং

---

দিতে হইবে" তাই নিজেই সোণা পিটিয়া মৃষ্টকুণ্ডল প্রস্তুত করিয়া দিলেন। এই মৃষ্টকুণ্ডল পবাতেই ব্রাহ্মণ পুত্র মৃষ্টকুণ্ডল নামে পবিচিত হইল। তাহাব ষোল বছব বয়সে তাহাব পাণ্ডু বোগ হইল। মা ছেলেব অবস্থা দেখিযা ব্রাহ্মণকে কহিলেন—"ওগো ব্রাহ্মণ, তোমাব ছেলেব বোগ হইয়াছে, তাহাকে চিকিৎসা কবাও।"

"ভদ্রে, যদি কবিবাজ আনি তবে দর্শনী দিতে হইবে। তুমি কি আমার ধন-নাশ কবিতে চাও। তাহা হইবে না।"

"তবে কি কবিবে ব্রাহ্মণ ?"

"যাহাতে টাকা খবচ কবিতে না হয, তাহাই কবিব।"

২। অতঃপব তিনি বৈদ্যেব নিকট গিয়া জিজ্ঞাসা কবিতে লাগিলেন—"হ্যাঁ কবিরাজ মহাশয়, পাণ্ডুবোগে আপনাবা কি ঔষধ দেন ? বৈদ্যেরা তাঁহাকে যাহা-তাহা গাছেব ছাল বলিযা দিতেন। তিনি তাহা আহরণ

কবোতি। তং কবোন্তস্সেবস্স বোগো বলবা অহোসি, অতেকিচ্ছ ভাবং উপাগমি, ব্রাহ্মণো তস্স দুব্বলভাবং ঞত্বা একং বেজ্জং পক্কোসি। সো তং ওলোকেত্বা "অম্হাকং একং কিচ্চং অত্থিঅঞ্ঞং বেজ্জং পক্কোসিত্বা তিকিচ্ছাপেহী"তি তং পচ্চক্খায় নিক্খমি। ব্রাহ্মণো তস্স মবণসমযং ঞত্বা "ইমস্স দস্সনত্থায় আগতাগতা অন্তোগেহে সাপতেয্যং পস্সিস্সন্তি, বহি নং কবিস্সামী"তি পুত্তং নীহবিত্বা বহি আলিন্দে নিপজ্জাপেসি।

৩। তং দিবসং ভগবা বলবপচ্চূসসময়ে মহাককণাসমাপত্তিতো বুট্ঠায পুব্ববুদ্ধেসু কতাধিকাবানং উস্সন্নকুসলমূলানং বেনেয্য বন্ধবানং দস্সনত্থং বুদ্ধচক্খুনা লোকং ওলোকেন্তো দসসহস্সি চক্কবালে ঞাণজালং পত্থবি।

---

কবিয়া ছেলেকে সেবন কবাইতে লাগিলেন। ইহাব ফলে বোগ অধিক হইল। অচিকিৎস্য ভাবে উপনীত হইল। ব্রাহ্মণ পুত্রকে দুর্ব্বল দেখিয়া একজন বৈদ্য ডাকিযা আনিলেন। বৈদ্য বোগী দেখিযা কহিলেন—"আমাব এক জরুবি কাজ আছে, আপনি আর একজন বৈদ্য ডাকিয়া চিকিৎসা কবান।" এই বলিয়া বৈদ্য বোগী ত্যাগ কবিযা চলিযা গেলেন। ব্রাহ্মণ পুত্রের মবণ আসন্ন বুঝিয়া ভাবিলেন—"ইহাকে দেখিবাব জন্য লোকজন আসিয়া আমাব বাড়ীব ভিতবের ধন-সম্পত্তি সব দেখিযা ফেলিবে, ইহাকে বাহিব কবিয়া রাখিব," এই বলিয়া ব্রাহ্মণ পুত্রকে বাহির কবিয়া বাবান্দায় শোয়াইয়া বাখিলেন।

৩। সেই দিন অতি প্রত্যূষে ভগবান 'মহাককণা সমাপত্তি' ধ্যান হইতে উঠিযা পূর্ব্ববুদ্ধগণেব নিকট অধিকাব প্রাপ্ত, প্রবল কুশল মূল সম্পন্ন বিনেয় বান্ধবগণকে দর্শনের নিমিত্তি বুদ্ধচক্ষু দ্বাবা বিশ্বব্রহ্মাণ্ড অবলোকন করিবাব মানসে তিনি দশ সহস্র চক্রবালে আপন জ্ঞানজাল প্রসাবিত কবিলেন।

মট্ঠকুণ্ডলী বহি আলিন্দে নিপন্নাকাবেনেব তস্‌স অন্তো পঞ্‌ঞাযি।

৪। সত্থা তং দিস্বা তস্‌স অন্তোগেহা নীহবিত্বা তত্থ নিপজ্জাপিতভাবং ঞত্বা "অত্থি নুখো মযহং এত্থ গতপচ্চয়েন অত্থো"তি উপধাবেন্তো ইদং অদ্দস ঃ—

"অযং মাণবো মযি মনং পসাদেত্বা কালং কত্বা তাবতিংস দেবলোকে তিংসযোজনিকে কনকবিমানে নিব্বত্তিস্‌সতি, অচ্ছবাসহস্‌সমস্‌স পবিবাবো ভবিস্‌সতি, ব্রাহ্মণোপি নং ঝাপেত্বা বোদন্তো আলাহনে বিচবিস্‌সতি। দেবপুত্তো তিগাবুতপ্পমাণং সট্‌ঠিসকট

---

মৃষ্টকুণ্ডলীকে বহিবালিন্দে শাযিত অবস্থাতেই জ্ঞান-জালেব মধ্যে দেখা গেল।

৪। শাস্তা তাহাকে দেখিযা, তাহাকে গৃহ হইতে বাহিব কবিয়া সেইখানে শায়িত বাখা হইয়াছে জানিযা "আমাব গমনে এই ব্যক্তিব কোন প্রয়োজন সিদ্ধ হইবে কিনা" অবধাবণ কবিতে কবিতে ইহা দেখিলেন—

"এই ব্রাহ্মণ-পুত্র আমাব প্রতি মন প্রসন্ন কবিযা দেহান্তে 'তাবতিংস' দেবলোকে ত্রিশযোজন প্রমাণ এক কণকবিমানে উৎপন্ন হইবে, সহস্র অপ্সবা তাহাব পরিবাব হইবে। ব্রাহ্মণ তাহাকে দাহ কবিযা ক্রন্দন কবিতে কবিতে শ্মশানে বিচবণ কবিবে। দেবপুত্র সহস্র অপ্সবাপবিবৃত, যষ্টি শকট-ভাব অলঙ্কার প্রতিমণ্ডিত নিজেব ত্রিগব্যূতি প্রমাণ

ভারালঙ্কারপতিমণ্ডিতং অচ্ছরাসহস্সপরিবারং অত্তভাবং ওলোকেত্বা "কেন নুখো কম্মেন মযা অযং সিরিসম্পত্তি লদ্ধা"তি ওলোকেন্তো মযি চিত্তপ্পসাদেন লদ্ধভাবং ঞত্বা "ধনচ্ছেদ ভযেন মম ভেসজ্জং অকত্বা ইদানি আলাহণং গন্ত্বা রোদতি বিপ্পকারপ্পত্তং নং করিস্সামী"তি পিতরি অকুখন্তিযা মট্ঠকুণ্ডলীবণ্ণেনাগন্ত্বা আলাহণ-স্সাবিদূরে নিপজ্জিত্বা রোদিস্সতি। অথ নং ব্রাহ্মণো "কোসি ত্বং ?"তি পুচ্ছিস্সতি।

"অহং তে পুত্তো মট্ঠকুণ্ডলী"তি।

"কুহিং নিব্বত্তোসী"তি ?

"তাবতিংস ভবনে"তি।

"কিং কম্মং কত্বা"তি ? বুত্তে মযি চিত্তপ্পসাদেন নিব্বত্ত ভাবং

---

শরীর দেখিয়া "কোন কর্ম্মের ফলে আমার এই শ্রীসম্পত্তি লাভ হইল" তাহা ভাবিতে ভাবিতে জানিতে পারিবে, আমার প্রতি চিত্ত প্রসাদ হেতু ইহা লাভ হইয়াছে, আরও দেখিতে পাইবে যে—তাহার পিতা ধন-হানির ভয়ে তাহার চিকিৎসা না করাইয়া এখন শ্মশানে যাইয়া রোদন করিতেছে, "ইহাকে বিকার প্রাপ্ত বা তিরস্কৃত করাইব।' পিতার প্রতি অসহিষ্ণুতা বশতঃ মৃষ্টকুণ্ডলীর রূপে আসিয়া শ্মশানের অনতিদূরে শুইয়া রোদন করিবে। তারপর ব্রাহ্মণ তাহাকে জিজ্ঞাসা করিবে—"কে তুমি ?"

"আমি আপনার পুত্র মৃষ্টকুণ্ডলী।"

"কোথায় জন্ম নিয়াছ ?"

"তাবতিংস" দেবলোকে।"

"কি কর্ম্মের ফলে ?" এইরূপ উক্ত হইলে সে বলিবে আমার প্রতি

আচিক্খিস্সতি। ব্রাহ্মণো “তুম্হেসু চিত্তং পসাদেত্বা সগ্গে নিব্বত্তা নাম অত্থী”তি মং পুচ্ছিস্সতি। অথস্সাহং এত্তকানি সতানি বা সহস্সানি বা সতসহস্সানি বাতি ন সক্কা গণনায পরিচ্ছিন্দিতুন্তি বত্বা ধম্মপদে গাথং ভাসিস্সামি। গাথা পরি-য়োসানে চতুরাসীতিযা পাণসহস্সানং ধম্মাভিসমযো ভবিস্সতি। মট্ঠকুণ্ডলী সোতাপন্নো ভবিস্সতি, তথা অদিন্নপুব্বকো ব্রাহ্মণো। ইতি ইমং কুলপুত্তং নিস্সায ধম্মযাগো মহা ভবিস্সতী”তি ঞত্বা পুন দিবসে কতসরীরপটিজগ্গনো মহাভিক্খু-সঙ্ঘ পরিবুতো সাবত্থিং পিণ্ডায় পবিসিত্বা অনুপুব্বেন ব্রাহ্মণস্স গেহদ্বারং গতো।

৫। তস্মিং খণে মট্ঠকুণ্ডলী অন্তো গেহাভিমুখো নিপন্নো হোতি, সত্থা অত্তনো অপস্সনভাবং ঞত্বা একং রস্মিং বিস্সজ্জেসি।

---

চিত্তপ্রসাদ হেতু তথায় উৎপন্ন হইযাছে। ব্রাহ্মণ আসিযা আমাকে জিজ্ঞাসা করিবে—“আপনার প্রতি প্রসন্ন-চিত্ত হইলেই স্বর্গে যাওয়া যায় কি?” প্রত্যুত্তরে আমি বলিব—হে ব্রাহ্মণ, এত শত বা এত সহস্র বা এত শত-সহস্র এমন তাহা গণনার দ্বারা নির্দ্দিষ্ট করা যায় না, এই বলিয়া ধর্ম্ম-পদের গাথা বলিব। গাথা শেষ হইলে চুরাশী হাজার প্রাণীর ধর্ম্মাববোধ হইবে। মৃষ্টকুণ্ডলী স্রোতাপন্ন হইবে এবং ‘অদিন্নপুব্বক’ ব্রাহ্মণও সেইরূপ হইবে। এইরূপে এই কুলপুত্রের উপলক্ষে মহাধর্ম্ম যজ্ঞ অনুষ্ঠিত হইবে।” ইহা জানিয়া শাস্তা পরদিবস শরীর কৃত্য সমাপন পূর্ব্বক মহাভিক্ষুসঙ্ঘ পরিবৃত হইয়া শ্রাবস্তী নগরে ভিক্ষার জন্য প্রবেশ করিলেন এবং অনুক্রমে ব্রাহ্মণের গৃহদ্বারে উপস্থিত হইলেন।

৫। সেই সময়ে মৃষ্টকুণ্ডলী গৃহাভিমুখী হইযা শাযিত ছিল। শাস্তা নিজের অদর্শনভাব জ্ঞাত হইযা আপন শরীর হইতে এক জ্যোতি বিকিরণ করিলেন।

মাণবো "কিং ওভাসো নামেসো"তি পরিবত্তিত্বা নিপন্নো'ব সত্থারং দিস্বা "অন্ধবালপিতরং নিস্সায এবরূপং বুদ্ধং উপসংকমিত্বা কায়বেয্যাবতিকং বা কাতুং দানং বা দাতুং ধম্মং বা সোতুং নালত্থং, ইদানি মে হত্থাপি অবিধেয্যা, অঞ্ঞং কত্তব্বং নত্থী"তি মনমেব পসাদেসি। সত্থা "অলং এত্তকেন ইমস্সা"তি পক্কামি। সো তথাগতে চক্খুপথং বিজহন্তে বিজহন্তেয়েব পসন্নমনো কালং কত্বা সুত্তপ্পবুদ্ধো বিয দেবলোকে তিংসয়োজনিকে কনকবিমানে নিব্বত্তি।

৬। ব্রাহ্মণোপি'স্স সরীরং ঝাপেত্বা আলাহনে রোদন-পরায়ণো অহোসি। দেবসিকং আলাহণং গন্ত্বা রোদতি "কহং একপুত্তকা, কহং একপুত্তকা"তি। দেবপুত্তোপি অত্তনো সম্পত্তিং ওলোকেত্বা

---

ব্রাহ্মণ-যুবক "ইহা কিসের আভা" মনে করিয়া শায়িতাবস্থায় পার্শ্ব পরিবর্ত্তন করিয়া শাস্তাকে অদূরে দেখিয়া মনে মনে বলিতে লাগিল—"অবোধ পিতার জন্য এইরূপ বুদ্ধের নিকট যাইয়া কায়িক সেবা করিতে পারিলাম না, তাঁহাকে কিছু দান করিতে কিংবা তাঁহার মুখে ধর্ম্মশ্রবণ করিতে পাইলাম না। এখন আমার হস্তও অবশ, অন্য আর কিছু করিবার উপায়ও নাই," এই ভাবিয়া বুদ্ধের প্রতি চিত্ত প্রসন্ন করিল। শাস্তা "ইহাই উহার পক্ষে যথেষ্ট" মনে করিযা প্রস্থান করিলেন। তথাগত তাহার চক্ষুপথের বহির্ভূত হইতে হইতেই প্রসন্নমনে তাহার মৃত্যু হইল। মৃত্যুর পর সে সুপ্তপ্রবুদ্ধের ন্যায় দেবলোকে ত্রিংশৎ যোজন প্রমাণ এক কণক বিমাণে গিয়া উৎপন্ন হইল।

৬। ব্রাহ্মণ তাহার শরীর দাহ করিযা শ্মশানে গিযা রোদন পরায়ণ হইলেন। প্রত্যহ শ্মশানে গিয়া এই বলিযা কাঁদিতে লাগিলেন যে—"হায়, আমার একটি পুত্র কোথায় গেল?" দেবপুত্রও নিজের শ্রীসৌভাগ্য দেখিযা

"কেন নুখো কম্মেন লদ্ধা"তি উপধাবেন্তো সখরি মনোপসা-দেনা"তি ঞত্বা "অযং ব্রাহ্মণো মম অফাসুককালে ভেসজ্জং অকাবেত্বা ইদানি আলাহণং গন্ত্বা বোদতি; বিপ্পকাবপ্পত্তমেতং কাতুং বট্টতী"তি মট্টকুণ্ডলী বণ্ণেনাগন্ত্বা আলাহণস্‌সাবিদূবে বাহা পগ্‌গয্‌হ বোদন্তো অট্‌ঠাসি। ব্রাহ্মণো তং দিস্বা "অহং তাব পুত্তসোকেন বোদামি, এস কিমত্থং বোদতি পুচ্ছিস্‌সামি নং"তি পুচ্ছন্তো ইমং গাথমাহ:—

"অলঙ্কতো মট্টকুণ্ডলী মালভাবী হবিচন্দনুস্‌সদো,
বাহা পগ্‌গয্‌হ কন্দসি বনমজ্ঝে কিং দুক্‌খিতো তুবং"তি?

---

"কি কর্ম্মেব ফলে ইহা লাভ হইযাছে" তাহা অবধাবণ কবিতে কবিতে জানিতে পাবিলেন যে—শাস্তাব প্রতি চিত্ত প্রসন্ন কবিবাব ফলেই তাঁহাব এই লাভ। তিনি ব্রাহ্মণেব অবস্থা দেখিযা ভাবিলেন—"এই ব্রাহ্মণ আমাব অসুখেব সময় চিকিৎসা না কবাইয়া এখন শ্মশানে গিযা কাঁদিতেছেন, এখন তাঁহাকে তিবস্কৃত কবা উচিত হইবে।" এই মনে কবিয়া তিনি মৃষ্টকুণ্ডলীব রূপ ধাবণ পূর্ব্বক শ্মশানেব অদূবে বাহু ধবিয়া কাঁদিতে কাঁদিতে দাঁড়াইয়া বহিলেন। ব্রাহ্মণ তাঁহাকে দেখিযা ভাবিলেন—"আমি পুত্র-শোকে কাঁদিতেছি, এ কি জন্য কাঁদিতেছে, তাঁহাকে জিজ্ঞাসা কবিব।" তিনি তাঁহাকে এই গাথা বলিয়া জিজ্ঞাসা কবিলেন:—

মসৃণ কুণ্ডল পবিহিত, মালাধাবী, হবিচন্দনচর্চ্চিত অলঙ্কাব ভূষিত হইযা
তুমি বনেব মধ্যে বাহু ধবিযা কি দুঃখে বোদন কবিতেছ?

সো আহ :—

"সোবণ্ণময়ো পভস্‌সরো উপ্পন্নো রথপঞ্জরো মম.

তস্‌স চক্‌কযুগং নবিন্দামি তেন দুক্‌খেন জহিস্‌সং জীবিতং"তি।

অথ নং ব্রাহ্মণো আহ :—

"সোবণ্ণময়ং মণিময়ং লোহময়ং অথ রূপিয়াময়ং,

আচিক্‌খ মে ভদ্দ মাণব চক্‌কযুগং পটিলাভয়ামি তে"তি।

৭। তং সুত্বা মাণবো "অয়ং পুত্তস্‌স ভেসজ্জং অকত্বা পুত্তপতিরূপকং মং দিস্বা রোদন্তো, 'সুবণ্ণাদিময়ং রথচক্‌কং করোমী'তি বদতি ;

---

তিনি বলিলেন :—

আমার স্বর্ণময় অত্যুজ্জ্বল রথ পঞ্জর উৎপন্ন হইয়াছে, কিন্তু তাহার চক্রযুগল পাইতেছি না, সেই দুঃখে আমার জীবন ত্যাগ করিব।

অতঃপর ব্রাহ্মণ তাঁহাকে কহিলেন :—

হে ভদ্র মানব, স্বর্ণময়, মণিময়, লৌহময় অথবা রৌপ্যময় যাহা চাও, আমাকে বল, আমি সেই চক্রযুগল তোমাকে দিব।

৭। তাহা শুনিয়া মানব রূপধারী দেবপুত্র ভাবিলেন—"ইনি পুত্রের চিকিৎসা করান নাই, অথচ পুত্রের প্রতিরূপী আমাকে দেখিয়া কাঁদিতে কাঁদিতে বলিতেছেন— 'স্বর্ণময়াদি রথচক্র করিয়া দিব',

হোতু নিগ্‌গণ্‌হিস্‌সামি নং”তি চিন্তেত্বা “কীব মহন্তং মম চক্‌কযুগং করিস্‌সসী”তি বত্বা “যাব মহন্তং আকঙ্খসী”তি বুত্তে “চন্দসুরিযেহি মে অত্থো তে মে দেহী”তি যাচন্তো আহ ঃ—

“সো মাণবো তস্‌স পাবদি চন্দসুরিযা উভযেত্থ ভাতরো,
সোবণ্ণমযো রথো মম তেন চক্‌কযুগেন সোভতী”তি।

অথ নং ব্রাহ্মণো আহ ঃ—

“বালো খো ত্বমসি মাণব যো ত্বং পত্থযসে অপত্থিয়ং,
মঞ্‌ঞামি তুবং মরিস্‌সসি নহি ত্বং লচ্ছসি চন্দসুরিয়ে”তি।

---

তাহা হইলেও তথাপি তাঁহাকে নিগৃহীত করিব।” প্রকাশ্যে বলিলেন—“আমার চক্রযুগল কত বড় করিয়া দিবেন ?”

ব্রাহ্মণ কহিলেন—“তুমি যত বড় চাও।”

“আমার চন্দ্র-সূর্য্যের প্রয়োজন, তাহা আমাকে দেন।” এইরূপ যাচ্ঞা করিয়া গাথায় কহিলেন ঃ—

“সে মানব ব্রাহ্মণকে বলিল, চন্দ্র-সূর্য উভয় ভ্রাতা, এখানে আমার স্বর্ণময় রথ, সেই চক্রযুগল দ্বারা সুশোভিত হইবে।”

অনন্তর ব্রাহ্মণ তাঁহাকে কহিলেন ঃ—

“হে মানব, তুমি মূর্খ অকাম্য বস্তু কামনা করিতেছ, আমি মনে করি তুমি মরিবে তথাপি চন্দ্র-সূর্য্য পাইবে না।”

৮। অথ নং মাণবো "কিং পন পঞ্‌ঞায়মানস্‌সত্থায রোদন্তো বালো হোতি, উদাহু অপঞ্‌ঞায়মানস্‌সা"তি বত্বা :—

"গমনাগমনম্পি দিস্‌সতি বণ্ণধাতু উভয়ত্থ বীথিযো,
পেতো পন কালকতো ন দিস্‌সতি কো নিধ কন্দতং বালতরো"তি

তং সুত্বা ব্রাহ্মণো "যুত্তং এস বদতী"তি সল্লক্‌খেত্বা আহ :—

"সচ্চং খো বদেসি মাণব অহমেব কন্দতং বালতরো,
চন্দং বিয দারকো রুদং পেতং কালকতাভিপত্থযং"তি।

---

৮। অতঃপর দেবপুত্র তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"যাহা দেখা যাইতেছে তাহার জন্য কাঁদা কি মূর্খতা, না, যাহা দেখা যায না তাহার জন্য কাঁদা মূর্খতা ?" এই বলিয়া গাথায় কহিলেন :—

"এখানে উভযের বর্ণধাতু, বীথিদ্বয় এবং গমনাগমন দেখা যায়, কিন্তু কালগত প্রেত দেখা যায় না, এ ক্ষেত্রে ক্রন্দনকারীদের মধ্যে কে অধিকতর মূর্খ ?"

ইহা শুনিয়া ব্রাহ্মণ "ও'ত ঠিক কথাই বলিতেছে" এইরূপ জ্ঞাত হইয়া কহিলেন :—

"মানব, সত্য বলেছ, বালকের চন্দ্রের জন্য রোদনের ন্যায় কালগত প্রেতকে প্রার্থনা করিয়া রোদন করা ক্রন্দনকারীদের মধ্যে আমিই অধিকতর মূর্খ।"

বত্বা তস্‌স কথায নিস্‌সোকো হুত্বা মাণবস্‌স থুতিং করোন্তো ইমা গাথা অভাসি ঃ—

"আদিত্তং বত মং সন্তং ঘতসিত্তং ব পাবকং
বাবিনা বিয ওসিঞ্চং সব্বং নিব্বাপয়ে দরং।

অব্বহী বত মে সল্লং সোকং হদয়নিস্‌সিতং,
যো মে সোকপরেতস্‌স পুত্তসোকং অপানুদি।

স্বাহং অব্বূল্‌হ সল্লোস্মি সীতিভূতোস্মি নিব্বুতো,
ন সোচামি ন রোদামি তব সুত্বান মাণবা"তি।

---

ইহা বলিযা দেবপুত্রের কথায় শোকহীন হইয়া তাঁহার স্তুতি করিতে করিতে এই সকল গাথা কহিলেন ঃ—

"ঘৃতসিক্ত প্রজ্জ্বলিত অগ্নি যেমন জলসিঞ্চনে নির্বাপিত হয়,
সেইরূপ আমার সকল শোক শান্ত হইযাছে।

শোকাতুর আমার পুত্রশোক যিনি অপনোদন করিয়াছেন,
তিনি একান্তই—আমার হৃদযনিশ্রিত শোকশল্য উৎপাটন করিয়াছেন।

হে মানব, আপনার উপদেশ শুনিযা আমি শোক করিব না, রোদন করিব না, আমি শল্যমুক্ত হইযাছি নির্বাপিত ও সুশীতল হইয়াছি।

৯। অথ নং "কো নাম ত্বন্তি" পুচ্ছন্তো ঃ—

"দেবতান্নুসি গন্ধব্বো আহু সক্কো পুরিন্দদো,
কো বা ত্বং কস্স বা পুত্তো কথং জানেমু তং মযং"তি।

আহ। অথস্স মাণবোঃ—

"যঞ্চ কন্দসি যঞ্চ রোদসি পুত্তং আলাহণে সযং দহিত্বা,
স্বাহং কুসলং করিত্বা কম্মং তিদসানং সহব্যতং পত্তো"তি।

আচিক্খি। ব্রাহ্মণো আহ ঃ—

"অপ্পং বা বহুং বা নাদ্দসং দানং দদন্তস্স সকে অগারে,
উপোসথকম্মং বা তাদিসং কেন কম্মেন গতোসি দেবলোকং"তি

---

৯। অতঃপর ব্রাহ্মণ তাঁহাকে "তুমি কে" পরিচয় জিজ্ঞাসা করিয়া কহিলেন—

"তুমি দেবতা, গন্ধর্ব্ব কিংবা শক্র পুরন্দর হও,
তুমি কে অথবা কাহার পুত্র, আমরা তাহা কিপ্রকারে জানিতে পারি ?"

অতঃপর দেবপুত্র প্রত্যুত্তরে কহিলেন ঃ—

"যে পুত্রকে শ্মশানেতে স্বয়ং দগ্ধ করিয়া রোদন বিলাপ করিতেছ,
সেই আমি কুশলকর্ম্ম সম্পাদন করিয়া ত্রিদশ বাসীদের সাহচর্য্য লাভ করিয়াছি।"

ব্রাহ্মণ কহিলেন ঃ—

"আপনগৃহে অল্প কিংবা বহু দান দিতে অথবা
তাদৃশ উপোসথকর্ম্ম সম্পাদন করিতে দেখিলাম না,
কোন্ কর্ম্মপ্রভাবে তুমি দেবলোকে গমন করিলে ?"

১০। মাণবো আহ ঃ—

"আবাধিকোহং দুক্খিতো বাল্‌হগিলানো,
আতুবরূপোম্হি সকে নিবেসনে ;
বুদ্ধং বিগতরজং বিতিণ্ণকঙ্খং,
অদ্দক্খিং সুগতং অনোমপঞ্ঞং।

স্বাহং মুদিতমনো পসন্নচিত্তো অঞ্জলিং অকরিং তথাগতস্স,
তাহং কুসলং করিত্বা কম্মং তিদসানং সহব্যতং পত্তো"তি।

১১। তস্মিং কথেন্তেযেব ব্রাহ্মণস্স সকলসরীরং পীতিযা পরিপূরি। সো তং পীতিং পবেদেন্তো ঃ—

---

১০। দেবপুত্র কহিলেন ঃ—

"আমি যখন আপন গৃহে ব্যাধিগ্রস্থ, দুঃখিত,
রোগাতুর অবস্থায় সাংঘাতিক পীড়ীত ছিলাম,
তখন বিগতরজ উত্তীর্ণ সংশয, সর্ব্বোত্তমজ্ঞানী
সুগত বুদ্ধকে দেখিযাছিলাম।

মুদিত মন, প্রফুল্ল চিত্তে আমি, তথাগতকে
অঞ্জলি প্রণাম করি।
সেই কুশল কর্ম্ম সম্পাদন করিযা
আমি ত্রিদশ বাসীদের সাহচর্য্য লাভ করিয়াছি।"

১১। তাহা বলা মাত্রই ব্রাহ্মণের সমস্ত শরীর প্রীতিতে পরিপূর্ণ হইয়াছিল। তিনি সেই প্রীতি ব্যক্ত করিতে করিতে কহিলেন ঃ—

"অচ্ছরিয়ং বত অব্ভুতং
অঞ্জলি কম্মস্‌স অযমীদিসো বিপাকো,
অহম্পি মুদিতমনো পসন্নচিত্তো
অজ্জেব বুদ্ধং সবণং বজামী"তি।

আহ। অথ নং মাণবো ঃ—

"অজ্জেব বুদ্ধং সবণং বজাহি ধম্মঞ্চ সঙ্ঘঞ্চ পসন্নচিত্তো,
তথেব সিক্‌খায পদানি পঞ্চ অখণ্ড ফুল্লানি সমাদিযস্‌সু।
পাণাতিপাতা বিরমস্‌সু খিপ্পং লোকে অদিন্নং পরিবজ্জয়স্‌সু,
অমজ্জপো মা চ মুসা ভণাহি সকেন দারেন চ হোহি তুট্ঠো"তি।

---

"আশ্চর্য্য বটে। অদ্ভুত বটে। অঞ্জলি কর্ম্মের এইরূপ পরিণাম ?
আমিও মুদিত মনে, প্রসন্ন চিত্তে আজই বুদ্ধের শরণ গ্রহণ করিব।

তৎপর দেবপুত্র তাঁহাকে কহিলেন ঃ—

"আজই প্রসন্নচিত্তে বুদ্ধ-ধর্ম্ম-সঙ্ঘের শরণ গ্রহণ করুন, তদ্রূপেই অখণ্ড ও পূর্ণ ভাবে পঞ্চ শিক্ষাপদ গ্রহণ করুন।

সত্বর প্রাণীহত্যা হইতে বিরত হউন। জগতের অদত্ত গ্রহণ পরিত্যাগ করুন। স্বীয় স্ত্রীতে সন্তুষ্ট থাকুন, মিথ্যা বলিবেন না, নেসা সেবন করিবেন না।

আহ। সো 'সাধূ'তি সম্পটিচ্ছিত্বা ইমা গাথা অভাসি ঃ—

"অত্থকামোসি মে যক্‌খ হিতকামোসি দেবতে,
করোমি তুয্‌হং বচনং ত্বংসি আচরিযো মম।

উপেমি বুদ্ধং সরণং ধম্মঞ্চাপি অনুত্তরং,
সঙ্ঘঞ্চ নরদেবস্‌স গচ্ছামি সরণং অহং।

"পাণাতিপাতা বিরমামি খিপ্পং লোকে অদিন্নং পরিবজ্জয়ামি,
অমজ্জপো নো চ মুসা ভণামি সকেন দারেন চ হোমি তুট্‌ঠো।"তি।

১২। অথ নং দেবপুত্তো "ব্রাহ্মণ, গেহে তে বহুং ধনং অত্থি, সত্থারং উপসংকমিত্বা দানং দেহি, ধর্ম্মং সুণাহি, পঞ্‌হং

---

তিনি 'সাধু' বলিয়া সম্মত হওত এই গাথা সমূহ কহিলেন ঃ—

হে যক্ষ, আপনি আমাব অর্থকামী, হে দেবতা, আপনি আমার হিতকামী হন, আপনাব বাক্য পালন করিব, আপনি আমার আচার্য্য হন।

আমি অনুত্তর বুদ্ধেব, ধর্মেব এবং সঙ্ঘের শরণ গ্রহণ করিতেছি, আব নরদেবের শবণ গ্রহণ ববিতেছি।

আমি সত্বর প্রাণীহত্যা হইতে বিরত হইতেছি, জগতে অদত্ত গ্রহণ পরিত্যাগ করিতেছি, স্বীয় স্ত্রীতে সন্তুষ্ট থাকিব, মিথ্যা কথা কখনো বলিবনা এবং নেশা সেবন করিব না।

১২। অনন্তব তাঁহাকে দেবপুত্র কহিলেন—"ব্রাহ্মণ আপনাব গৃহে বহু ধন আছে, শাস্তার নিকট যাইয়া দান দেন, ধর্ম্ম শুনুন, ধর্ম্ম বিষয়ক প্রশ্ন করুন।" এই

পুচ্ছা”তি বত্বা তত্থেবন্তরধাযি। ব্রাহ্মণোপি গেহং গন্ত্বা ব্রাহ্মণিং আমন্তেত্বা “ভদ্দে, অহং সমণং গোতমং নিমন্তেত্বা পঞ্‌হং পুচ্ছিস্‌সামি, সক্কারং করোহী”তি বত্বা বিহারং গন্ত্বা সত্থারং নেব অভিবাদেত্বা ন পটিসম্থারং কত্বা একমন্তে ঠিতো “ভো গোতম, অধিবাসেহি মে অজ্জতনায ভত্তং সদ্ধিং ভিক্খুসঙ্ঘেনা”তি আহ।

১৩। সত্থা অধিবাসেসি। সো সত্থু অধিবাসনং বিদিত্বা বেগেনাগন্ত্বা সকনিবেসনে খাদনীযং ভোজনীযং পটিযাদাপেসি। সত্থা ভিক্খুসঙ্ঘ পরিবুতো তস্‌স গেহং গন্ত্বা পঞ্‌ঞত্তাসনে নিসীদি। ব্রাহ্মণো সক্কচ্চং পরিবিসি। মহাজনো সন্নিপতি। মিচ্ছা-দিট্ঠিকেন কির তথাগতে নিমন্তিতে দ্বে জনকাযা সন্নিপতন্তি;—

---

বলিয়া দেবপুত্র সেখানেই অন্তর্হিত হইলেন। ব্রাহ্মণ ও ঘরে গিয়া ব্রাহ্মণীকে সম্বোধন করিয়া কহিলন—“ভদ্রে, আমি শ্রমণ গৌতমকে নিমন্ত্রন করিয়া প্রশ্ন জিজ্ঞাসা করিব, তুমি তাঁহার সৎকারের আয়োজন কর।”

এই বলিয়া তিনি বিহারে গেলেন। তিনি শাস্তাকে অভিবাদনও করিলেন না, শিষ্টাচার সূচক কুশল প্রশ্নাদিও করিলেন না, একপ্রান্তে দাঁড়াইয়া কহিলেন—“ভো গৌতম, ভিক্ষুসংঘের সহিত অদ্যকার জন্য আমার নিমন্ত্রন গ্রহণ করুন।”

১৩। শাস্তা সম্মত হইলেন। তিনি শাস্তার সম্মতি জানিয়া বেগে আপনার নিবাসে আসিয়া খাদ্য-ভোজ্য প্রস্তুত করাইলেন। শাস্তা ভিক্ষুসংঘপরিবৃত হইয়া তাঁহার গৃহে গিয়া নির্দ্দিষ্ট আসনে উপবেসন করিলেন। ব্রাহ্মণ যত্নের সহিত পরিবেশন করিলেন। বহু জনসমাগম হইল। ভিন্ন মতাবলম্বীরা তথাগতকে নিমন্ত্রন করিলে দুই দলের লোক সমবেত হইত,—ভিন্ন মতাবলম্বীরা আসিত—

মিচ্ছাদিট্ঠিকা—"অজ্জ সমণং গোতমং পঞ্হপুচ্ছায বিহেঠিযমানং পস্সিস্সামা"তি সন্নিপতন্তি, সম্মাদিট্ঠিকা—"অজ্জ বুদ্ধবিসযং বুদ্ধলীল্হং পস্সিস্সামা"তি সন্নিপতন্তি।

১৪। অথ ব্রাহ্মণো কতভত্তকিচ্চং তথাগতং উপসংকমিত্বা নীচাসনে নিসিন্নো পঞ্হং পুচ্ছি—"ভো গোতম, তুম্হাকং দানং অদত্বা পূজং অকত্বা, ধম্মং অসুত্বা, উপোসথবাসং অবসিত্বা কেবলং মনোপসাদমত্তেনেব সগ্গে নিব্বত্তা নাম হোন্তী"তি?

"ব্রাহ্মণ, কস্মা মং পুচ্ছসি? ননু তে পুত্তেন মট্ঠকুণ্ডলিনা ময়ি মনং পসাদেত্বা অত্তনো সগ্গে নিব্বত্ত ভাবো কথিতো"তি?

"কদা ভো গোতমা"তি?

"ননু ত্বং অজ্জ সুসানং গন্ত্বা কন্দন্তো অবিদূরে বাহা

---

"আজ প্রশ্ন জিজ্ঞাসায় শ্রমণ গৌতমকে উত্যক্ত দেখিব," সদ্ধর্ম্মীবা আসিত—"অদ্য বুদ্ধলীলা, বুদ্ধ বিষয় দেখিব।"

১৪। ভোজন-কৃত্য অবসান হইলে ব্রাহ্মণ তথাগতের নিকট গমন করিয়া নীচ আসনে উপবেশন কবিয়া প্রশ্ন জিজ্ঞাসা করিলেন—"ভো গৌতম, অপেনাকে দান না দিয়া, পূজা না করিয়া, আপনাব মুখে ধর্ম্ম না শুনিয়া উপোসথ পালন না করিয়া, কেবল আপনাব প্রতি চিত্ত প্রসাদ বলেই স্বর্গে যাওয়া যায় কি?"

"ব্রহ্মণ, আমাকে কেন জিজ্ঞাসা কবিতেছ? তোমার পুত্র মৃষ্টকুণ্ডলী আমার প্রতি মন প্রসন্ন করিয়া নিজের স্বর্গে যাওয়ার বিষয় তোমাকে বলে নাই কি?"

"কখন ভো গৌতম?"

"তুমি আজ শ্মশানে যাইয়া যখন কাঁদিতেছিলে তখন অদূরে বাহু ধরিয়া

পগ্গয্হ কন্দন্তং একং মানবং দিস্বা "অলঙ্কতো মট্ঠকুণ্ডলী মালভারী হরিচন্দনুস্সদো"তি দ্বিহি জনেহি কথিতকথং পকাসেন্তো সব্বং মট্ঠকুণ্ডলীবত্থুং কথেসি।

১৫। তেনেবেতং বুদ্ধভাসিতং নাম জাতং। তং কথেত্বা চ পন "ন খো ব্রাহ্মণ একসতং, ন দ্বে সতানি, অথ খো মযি মনং পসাদেত্বা সগ্গে নিব্বত্তানং গণনা নাম নত্থি"তি আহ। মহাজনো ন নিব্বেমতিকো হোতি। অথস্স অনিব্বেমতিকভাবং বিদিত্বা সত্থা মট্ঠকুণ্ডলীদেবপুত্তো বিমানেনেব সদ্ধিং আগচ্ছতূ'তি অধিট্ঠাসি। সো তিগাবুতপ্পমাণেনেব দিব্বাভরণ পতিমণ্ডিতেন অত্তভাবেনাগন্ত্বা বিমানা ওরুয্হ সত্থারং বন্দিত্বা

---

একজন মানব কাঁদিতেছিল দেখিযা মসৃণ কুণ্ডল ভূষিত মালাধারী ইত্যাদি কথায় শাস্তা দুই জনের কথোপকথন প্রকাশ করিয়া সমস্ত মৃষ্টকুণ্ডলীর উপাখ্যান বর্ণনা করিলেন।

১৫। এই জন্য এই উপাখ্যান বুদ্ধ কথিত বলিয়া বলা হইয়াছে। এই উপাখ্যান বর্ণনা করিযা ভগবান বলিলেন—"ব্রাহ্মণ, একশত, দুইশত নহে, আমার প্রতি প্রসন্ন চিত্ত হইয়া কত লোক যে স্বর্গে গিযাছে, তাহার ইয়ত্তা নাই। সমবেত জনমণ্ডলী নিঃসন্দেহ হইল না। তাঁহাদের সন্দিগ্ধ ভাব জানিয়া শাস্তা অধিষ্ঠান করিলেন যে মৃষ্টকুণ্ডলী দেবপুত্র বিমানের সহিত আগমন করুক। সেই দেবপুত্র দিব্যাভরণ প্রতিমণ্ডিত, ত্রি-গব্যূতি প্রমাণ শরীরে আসিযা বিমান হইতে অবতরণ করিলেন এবং শাস্তাকে বন্দনা করিয়া একপ্রান্তে দাঁড়াইলেন।

একমন্তং অট্‌ঠাসি, অথ নং সত্থা "ত্বং ইমং সম্পত্তিং কিং কম্মং কত্বা-পটিলভী"তি পুচ্ছন্তো ঃ—

"অভিক্কন্তেন বণ্ণেন য়া ত্বং তিট্‌ঠসি দেবতে,
ওভাসেন্তি দিসা সব্বা ওসধী বিয তারকা।
পুচ্ছা মি তং দেব মহানুভাব,
মনুস্‌সভূতো কিমকাসি পুঞ্‌ঞং"তি ?

গাথমাহ। দেবপুত্তো "অযং মে ভন্তে, সম্পত্তি তুম্‌হেসু মনং পসাদেত্বা লদ্ধা"তি।

"মযি মনং পসাদেত্বা লদ্ধা তে"তি ?

"আম ভন্তে"তি।

১৬। মহাজনো দেবপুত্তং ওলোকেত্বা "অচ্ছরিযা বত ভো বুদ্ধগুণা অদিন্নপুব্বকব্রাহ্মণস্‌স পুত্তো নাম অঞ্‌ঞং কিঞ্চি পুঞ্‌ঞং

---

শাস্তা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"তুমি এই দিব্য শ্রীসম্পত্তি কোন্ কর্ম্মের ফলে পাইয়াছ ?" এই বলিয়া জিজ্ঞাসা করিলেন ঃ—

যে দেবতা অত্যুজ্জ্বল দেহ জ্যোতিতে সর্ব্বদিক আলোকিত করিয়া ওষধী তারকার ন্যায় দাঁড়াইয়া আছ, হে মহানুভব দেব। তোমাকে জিজ্ঞাসা করি, মনুষ্যাবস্থায় তুমি কি পুণ্য করিয়াছ ?

দেবপুত্র কহিলেন—"প্রভু, আমার এই শ্রীসম্পত্তি আপনার প্রতি মন প্রসন্ন করিয়াই পাইয়াছি।"

"আমার প্রতি মন প্রসন্ন করিয়াই পাইয়াছ ?"

"হাঁ প্রভু।"

১৬। সমবেত জনমণ্ডলী দেবপুত্রকে দেখিয়া সন্তোষ বাক্যে বলিতে লাগিল—"অহো বুদ্ধের গুণসমূহ আশ্চর্য্য। অদিন্নপূর্ব্বক ব্রাহ্মণের ছেলে অন্য কোন পুণ্য

অকত্বা সত্থরি মনং পসাদেত্বা এবরূপং সম্পত্তিং পটিলভী”তি তুট্ঠিং পবেদেসি। অথ “নেসং কুসলাকুসলকম্মকরণে মনো পুব্বঙ্গমো মনোসেট্ঠো পসন্নেন হি মনেন কতকম্মং দেবলোকং মনুস্সলোকং গচ্ছন্তং পুগ্‌গলং ছাযাব নবিজহতী”তি ইদং বত্থুং কথেত্বা অনুসন্ধিং ঘটেত্বা পতিট্ঠাপিতমত্তিকং সাসনং বাজমুদ্দায লঞ্ছন্তো বিয ধম্মবাজা ইমং গাথমাহ :—

“মনোপুব্বঙ্গমা ধম্মা মনোসেট্ঠা মনোমযা,
মনসা চে পসন্নেন ভাসতি বা করোতি বা;
ততো নং সুখমন্বেতি ছাযাব অনপাযিনী”তি। ২

---

না করিয়া কেবল শাস্তার প্রতি মন প্রসন্ন করিয়াই এইরূপ শ্রীসম্পত্তি লাভ করিয়াছে।” অতঃপর শাস্তা কহিলেন—“লোকদের কুশলাকুশল কর্ম্মকরণে মন পূর্ব্বগামী, মন শ্রেষ্ঠ, প্রসন্ন মনে কৃত কর্ম্ম মানবের দেবলোকে বা মনুষ্যলোকে উৎপন্ন হইবার সময় ছায়ার ন্যায় তাহাকে পরিত্যাগ করে না।” এই কাহিনী কহিয়া পূর্ব্বাপর বৃত্তান্ত সংযোগ করিয়া শিরোনাম স্থাপিত শাসনে রাজমুদ্রা অঙ্কিত করার ন্যায় ধর্ম্মরাজ এই গাথা কহিলেন :—

মন ধর্ম্মসমূহের অগ্রনী, মন ইহাদের প্রধান। ইহারা মনে উৎপন্ন হয়। যদি কেহ প্রসন্নমনে কোন কথা বলে কিংবা কাজ করে তবে অবিচ্ছিন্না ছায়ার ন্যায় সুখ তাহার অনুগামী হয়।

১৭। তত্থ কিঞ্চাপি "মনো"তি অবিসেসন সব্বম্পি চতু-ভূমকচিত্তং বুচ্চতি। ইমস্মিং পন পদে নিয়মিযমানং ববত্থাপিযমানং পরিচ্ছিজ্জিয়মানং অট্‌ঠবিধং কামাবচব কুসলচিত্তং লব্ভতি, বত্থুবসেন পন হরীযমানং ততোপি সোমনস্‌সসহগতং ঞাণসম্পযুত্তচিত্তমেব লব্ভতি।

"পুব্বঙ্গমা"তি তেন পঠমগামিনা হুত্বা সমন্নাগতা।

"ধম্মা"তি বেদনাদযো তযো খন্ধা, এতেসং হি উপ্পাদপচ্চয়ট্‌ঠেন সোমনস্‌স সম্পযুত্ত মনো পুব্বঙ্গমো এতেসন্তি মনো = পুব্বঙ্গমা নাম। যথা হি বহুসু একতো হুত্বা মহাভিক্খুসঙ্ঘস্‌স চীবব দানাদীনি বা উলারপূজা ধম্মসবণ দীপমালা কবণাদীনি বা পুঞ্ঞানি করোন্তেসু "কো এতেসং পুব্বঙ্গমো"তি বুত্তে—যো তেসং পচ্চযো হোতি, যং নিস্‌সায় তে তানি পুঞ্ঞানি করোন্তি, সো

---

১৭। তথায় "মন" বলিলে—সম্পূর্ণ চাতুর্ভূমিক চিত্ত সমূহ বুঝায়। কিন্তু এই পদে নিয়ম্যমান ব্যবস্থাপ্যমান ও পবিচ্ছেদ্যমান ভেদে আট প্রকাব কামাবচব কুশল চিত্তই লক্ষিত হইতেছে। তৎমধ্যে বস্তু ভেদে বিভক্ত কবিলে সৌমনস্য সহগত জ্ঞান সম্প্রযুক্ত চিত্তই লাভ হয়।

"পূর্ব্বঙ্গম"—উহা প্রথম গামী হইযা সমাগত।

"ধর্ম্মচয়"—বেদনা, সংজ্ঞা ও সংস্কার এই তিন অরূপস্কন্ধ, ইহাদের উৎপাদন প্রত্যয়ার্থে সৌমনস্য সম্প্রযুক্ত মন ইহাদেব পূর্ব্বগামী, এই বলিয়া মনস্পূর্ব্বঙ্গম বলা-হইয়াছে। যেমন বহুলোক একত্র হইয়া মহাভিক্ষুসঙ্ঘকে চীবর দান বা সাডম্বব পূজা, ধর্ম্ম শ্রবণ অথবা দীপমালাকবণ প্রভৃতি পুণ্যকর্ম্ম কবিলে, কেহ যদি জিজ্ঞাসা করে—"ইহাদেব পূর্ব্বঙ্গম বা অগ্রণী কে?" তখন যেমন যাঁহাব চেষ্টায এই সকল পুণ্যকার্য্য হইয়াছে বা যাঁহাকে কেন্দ্রীভূত কবিযা এই সকল সম্পন্ন হইয়াছে, তিনি

তিস্‌সো বা ফুস্‌সো বা তেসং পুব্বঙ্গমোতি বুচ্চিতি; এবং সম্পদমিদং বেদিতব্বং। ইতি উপ্পাদপচ্চযট্ঠেন মনো পুব্বঙ্গমো এতেসন্তি= মনোপুব্বঙ্গমা। নহি তে মনে অনুপ্পজ্জন্তে উপ্পজ্জিতুং সক্কোন্তি। মনো পন একচ্চেসু চেতসিকেসু অনুপ্পজ্জন্তেসুপি উপজ্জতি যেব। অধিপতি বসেন মনো সেট্ঠো এতেসন্তি=মনোসেট্ঠা। যথা হি গণাদীনং অধিপতি পুরিসো গণসেট্ঠো সেনিসেট্ঠোতি বুচ্চতি, তথা তেসম্পি মনেসেট্ঠো। য়থা পন সুবণ্ণাদীহি নিপ্পন্নানি তানি তানি ভণ্ডানি সুবণ্ণমযাদীনি নাম হোন্তি, তথা এতেপি মনতো নিপ্‌ফন্নত্তা মনোমযা নাম।

"পসন্নেনা"তি—অনভিজ্ঝাদীহি গুণেহি পসন্নেন।

"ভাসতি বা করোতি বা"তি—এবরূপেন মনেন ভাসন্তো চতুব্বিধং বচীসুচরিতমেব ভাসতি, করোন্তো তিবিধং কায়সুচরিতমেব

---

তিশ্যই হউন আর ফুশ্যই হউন তাহাকে অগ্রণী বলা হয; ইহাও সেইরূপ জ্ঞাতব্য। এইরূপে উৎপাদন হেতু অর্থে মনঃপূর্ব্বঙ্গম ইহাদের এই অর্থে মনস্পূর্ব্বঙ্গম। মন উৎপন্ন না হইলে ইহারা উৎপন্ন হইতে পারে না। মন কিন্তু কোন কোন চৈতসিক উৎপন্ন না হইলেও উৎপন্ন হয়। অধিপতিবশে মন ইহাদের শ্রেষ্ঠ মনঃশ্রেষ্ঠ। যেমন গনাদির অধিপতি বা নায়কগণ শ্রেষ্ঠ বা শ্রেণী শ্রেষ্ঠ বলিয়া কথিত হয়, সেইরূপ মনও ধর্ম্ম সমূহের মধ্যে শ্রেষ্ঠ বলিয়া মনঃশ্রেষ্ঠ। যেমন সুবর্ণাদি দ্বারা নির্ম্মিত ভাণ্ড সমূহ সুবর্ণময়াদি বলিয়া কথিত হয়, সেইরূপ ধর্ম্মসমূহ মন হইতে উৎপন্ন বলিয়া মনোময।

"প্রসন্ন"—অভিধ্যা বা লোভাদির অবিদ্যমানতা হেতু সুপ্রসন্ন ভাবযুক্ত।

"করে কিম্বা ভাষে"—এইরূপ মনের দ্বারা ভাষণ করিবার সময় চতুর্ব্বিধ বাক্‌সুচরিতই ভাষণ করে, কার্য্য করিলে ত্রিবিধ কায-সুচরিতই আচরণ করা

করোতি, অভাসন্তো অকরোন্ত তেহি অনভিজ্ঝাদীহি পসন্নমনসতায তিবিধং মনো সুচরিতং পূরেতি, এবমস্‌স দসকুসলকম্মপথা পারিপূরিং গচ্ছন্তি।

"ততো নং সুখমন্বেতী"তি—ততো তিবিধসুচরিততো তং পুগ্‌গলং সুখমন্বেতি। ইধ তেভূমকম্পি কুসলং অধিপ্পেতং। তস্মা তেভূমকসুচরিতানুভাবেন সুগতিভবে নিব্বত্তং পুগ্‌গলং দুগ্‌গতিযং বা সুখানুভবনট্‌ঠানে ঠিতং কাযবত্থুকম্পি ইতরবত্থুকম্পি অবত্থুকম্পী'তি কাযিকচেতসিকং বিপাকসুখং অনুগচ্ছতি, ন বিজহতী'তি অত্থো বেদিতব্বো। যথা কিং :—

"ছাযাব অনপাযিনী"তি—যথা হি ছাযা নাম সরীরপটিবদ্ধা, সরীরে গচ্ছন্তে গচ্ছতি, তিট্‌ঠন্তে তিট্‌ঠতি, নিসীদন্তে নিসীদতি,

---

হয়, কিছু না করিলেও কিম্বা না বলিলেও লোভাদির অভাব হেতু প্রসন্ন মানসতার দরুণ ত্রিবিধ মনোসুচরিত আচরণ করা হয়। এইরূপে তাহার দশকুশল কর্ম্মপথ পূর্ণতা প্রাপ্ত হয়।

"তৎপর সুখ তার অনুগামী হয়"—ত্রিবিধ সুচরিত হইতে উৎপন্ন সুখ সেই ব্যক্তির অনুগমন করে। এইস্থলে কাম, রূপ ও অরূপ এই তিন ভূমির কুশলই অভিপ্রেত। তদ্ধেতু ত্রৈভূমিক সুচরিত প্রভাবে সুগতি ভবে বা দুর্গতিতে উৎপন্ন ব্যক্তির সুখানুভব স্থানে স্থিত কায়বিষয়ক বা অন্য বিষয়ক বা অবিষয়ক কায়িক ও চৈতসিক বিপাক-সুখ অনুগমন করে। অর্থাৎ এবম্বিধ সুখ তাহাকে ত্যাগ করে না। যথা তাহা কিরূপ :—

"অবিচ্ছিন্না ছায়া সম"—ছায়া যেমন শরীরে প্রতিবদ্ধ, শরীর চলিলে চলে, দাঁড়াইলে দাঁড়ায়, উপবেশন করিলে উপবেশন করে, নম্র বা পরুষ বাক্য বলিয়া

ন সক্কা সণ্‌হেন বা ফরুসেন বা নিবত্তাহী'তি বত্বা বা পোঠেত্বা বা নিবত্তাপেতুং। কস্মা? সরীরপটিবদ্ধত্তা। এবমেব ইমেসং দসন্নং কুসলকম্মপথানং আচিণ্ণসমাচিণ্ণমূলকং কামাবচরাদিভেদং কাযিক-চেতসিকসুখং গতগতট্‌ঠানে অনপাযীনী ছাযাবিয হুত্বা ন বিজহতী'তি।

গাথাপরিযোসানে চতুরাসীতিযা পাণস হস্‌সানং ধম্মাভিসমযো অহোসি। মট্ঠকুণ্ডলীদেবপুত্তো সোতাপত্তিফলে পতিট্‌ঠহি। তথা অদিন্নপুব্বকো ব্রাহ্মণো সো তাবমহন্তং বিভবং বুদ্ধসাসনে বিপ্পকিরী'তি।



---

নিবৃত্ত হও বলিলে, অথবা দণ্ডের দ্বারা প্রহার করিলেও নিবৃত্ত করা যায় না। কারণ ইহা যে শরীর প্রতিবদ্ধ। সেইরূপ এই দশবিধ কুশল কর্ম্মপথের মধ্যে আচরিত সমাচরিত কামাবচরাদি বিবিধ প্রকার কায়িক ও চৈতসিক সুখ অপরিত্যাগিনী ছায়ার ন্যায় কারক যেইখানে যাউক না কেন তাহাকে ত্যাগ করে না।

গাথা শেষ হইলে চুরাশী হাজার প্রাণীর ধর্ম্মাববোধ হইয়াছিল। মৃষ্টকুণ্ডলী দেবপুত্র স্রোতাপন্ন হইযাছিলেন। সেইরূপ অদিন্নপুর্ব্বক ব্রাহ্মণও। ব্রাহ্মণ তাঁহার সেই বিপুল সম্পত্তি বুদ্ধ শাসনে দান করিয়াছিলেন।



পচ্চুগ্গমনং কত্বা পুরিমনযেনেব পত্তচীববং গহেত্বা বসনট্ঠানে ওতাবেত্বা বত্তং দস্সেত্বা সাখায বীজতি। বত্তিং বালমিগপবিপন্থ নিবাবণত্থং মহন্তং দণ্ডং সোণ্ডায গহেত্বা "সত্থাবং বক্খিস্সামী"তি য়াৰ অরুণুগ্গমনা বনসণ্ডস্স অন্তবন্তবে বিচবতি।

১৪। ততো পট্ঠাযেব কিব সো বনসণ্ডো "বক্খিতবনসণ্ডো" নাম জাতোতি। অরুণে উগ্গতে মুখোদকদানং আদিং কত্বা তেনেব উপাযেন সৰবৰত্তানি করোতি।

১৫। অথেকো মক্কটো তং হত্থিং উট্ঠায সমুট্ঠায দিবসে দিবসে তথাগতস্স অভিসমাচাবিকং কবোন্তং দিস্বা "অহম্পি কিঞ্চিদেব কবিস্সামী"তি বিচবন্তো একদিবসং নিম্মক্খিকং দণ্ডকমধুং দিস্বা দণ্ডকং ভঞ্জিত্বা দণ্ডকেনেব সদ্ধিং

---

আগুবাডাইয়া লইত ও পূর্ব্বেব ন্যায় পাত্রচীবব গ্রহণ কবিত, তাহা বাসস্থানে নামাইয়া বাখিয়া ব্রতসম্পাদনেব পব শাখাবদ্বারা বাতাস দিত। বাত্রে হিংস্রজন্তুব উপদ্রব নিবাবণেব জন্য শুণ্ডেব দ্বাবা বৃহৎদণ্ড গ্রহণ কবিয়া "শাস্তাকে রক্ষা করিব" এই মনে কবিয়া অরুণ উদয় পর্যন্ত বনগহনের অন্তরান্তবে বিচবণ কবিত।

১৪। সেই হইতে সেই ঘনবনাংশেব নাম হইল "রক্ষিতবনসণ্ড হস্তী অরুণ উদয়ে মুখ ধুইবাব জলাদি কবিয়া সমস্ত ব্রত প্রতিব্রত একই নিয়মে সম্পাদন কবিত।

১৫। অনন্তব একটি বানব সেই হস্তীকে প্রতিদিন (প্রতি মুহূর্ত্তে) তথাগতেব ব্রত-প্রতিব্রত সম্পাদন কবিতে দেখিয়া চিন্তা করিল—"আমিও কিছু কবিব।" বিচবণ কবিতে করিতে একদিন কোন এক দণ্ডে মক্ষিকা বিহীন এক মৌচাক দেখিতে পাইল। সেই দণ্ডটি ভাঙ্গিয়া দণ্ড সহিতই

মধুপটলং সত্থু সন্তিকং আহরিত্বা কদলিপত্তং ছিন্দিত্বা তত্থ ঠপেত্বা অদাসি। সত্থা গণ্হি। মক্কটো 'করিস্সতি নুখো পরিভোগং ন করিস্সতী'তি ওলোকেন্তো গহেত্বা নিসিন্নং দিস্বা কিন্নু খো'তি চিন্তেত্বা দণ্ডকোটিযং গহেত্বা পরিবত্তেত্বা উপধারেন্তো অণ্ডকানি দিস্বা তানি সনিকং অপনেত্বা অদাসি। সত্থা পরিভোগমকাসি। সো তুট্ঠমানসো তং তং সাখং গহেত্বা নচ্চন্তো অট্ঠাসি। অথস্স গহিতসাখাপি অক্কন্তসাখাপি ভিজ্জি। সো একস্মিং খাণুকমত্থকে পতিত্বা নিব্বিদ্ধগত্তো সত্থরি পসন্নেনেব চিত্তেন কালং কত্বা তাবতিংস ভবনে তিংসযোজনিকে কনকবিমানে নিব্বত্তি. অচ্ছরাসহস্সপরিবারো অহোসি।

---

মৌচাকখানা শাস্তার নিকট লইয়া আসিল। একখণ্ড কদলি পত্র ছিঁড়িয়া পত্রের উপর তাহা স্থাপন করিয়া শাস্তাকে প্রদান করিল। শাস্তা তাহা গ্রহণ করিলেন। "শাস্তা পরিভোগ করিবেন কি-না" এই চিন্তা করিয়া বানর চাহিয়া রহিল। বানর দেখিল শাস্তা তাহা লইয়া কেবল বসিয়া আছেন। 'তাহার কারণ কি' চিন্তা করিয়া দণ্ডের প্রান্তভাগ গ্রহণ করিয়া মৌচাকখানা উল্টাইয়া দেখিল। তথায় দেখিতে পাইল মক্ষিকার ডিম্ব রহিয়াছে। সত্বর ডিম্বগুলি বিদূরিত করিয়া প্রদান করিল। শাস্তা মধু পান করিলেন। তাহাতে বানর অতিশয় সন্তুষ্ট হইয়া শাখা হইতে শাখান্তর গ্রহণ করিয়া নাচিতে লাগিল। অতঃপর তাহার গৃহীত ও আক্রান্ত শাখা ভগ্ন হইল। সে এক স্থাণুর (গোঁজার) উপর পড়িল, তাহাতে শরীর বিদ্ধ হইল। এই আকস্মিক বিপদে তাহার মৃত্যু ঘটিল। মৃত্যুকালীন শাস্তার প্রতি প্রসন্ন চিত্তে মরিয়া তাবতিংস স্বর্গে ত্রিশ যোজন বিস্তৃত কনকবিমানে উৎপন্ন হইল। তথায় সহস্র অপ্সরা পরিবৃত হইয়াছিল।

১৬। তথাগতস্‌স তত্থ হত্থিনাগেন উপট্‌ঠিযমানস্‌স বসনভাবো সকল জম্বুদীপে পাকটো অহোসি। সাবত্থিনগরতো অনাথপিণ্ডিকো বিসাখা মহাউপাসিকাতি এবমাদীনি মহাকুলানি আনন্দত্থেবস্‌স সাসনং পহিণিংসু—"সত্থাবং নো ভন্তে, দস্‌সেথা"তি। দিসাবাসিনো পি পঞ্চসতা ভিক্‌খূ বুত্থবস্‌সা আনন্দত্থেরং উপসংকমিত্বা "চিবস্‌সুতা নো আনন্দ, ভগবতো সম্মুখা ধম্মি কথা। সাধু মযং আবুসো আনন্দ, লভেয্যাম ভগবতো সম্মুখা ধম্মি কথং সবণাযা"তি যাচিংসু। থেবো তে ভিক্‌খূ আদায তত্থ গন্ত্বা "তেমাসং এক-বিহাবিনো তথাগতস্‌ সন্তিকং এত্তকেহি ভিক্‌খূহি সদ্ধিং উপসঙ্কমিতুং অযুত্তন্তি" চিন্তেত্বা তে ভিক্‌খূ বহি ঠপেত্বা এককো সত্থারং উপসঙ্কমি।

---

১৬। তথাগত পাবিলেয়্যবনে অবস্থান কবিতেন, হস্তীনাগ তাঁহাব সেবা-শুশ্রূষা কবিতেছে, এই কথা সমস্ত জম্বুদ্বীপে প্রচাব হইয়াছিল। শ্রাবস্তী নগব হইতে অনাথপিণ্ডিক, মহাউপাসিবা বিশাখা ও এইরূপ সম্ভ্রান্ত বংশীয় উপাসক উপাসিকাবা আনন্দ স্থবিরেব নিকট সংবাদ পাঠাইলেন—"ভন্তে, আমাদিগকে শাস্তাকে দেখান।" বর্ষাবাসেব পব নানাদিকবাসী পাঁচশত ভিক্ষু আনন্দ স্থবিবেব নিকট উপস্থিত হইয়া যাজ্ঞা কবিলেন—"আযুষ্মান আনন্দ, আমবা যে ভগবানেব নিকট ধর্ম্ম শুনিয়াছি, বহু দিন পূর্ব্বে, আবুস আনন্দ, আমবা ভগবানেব মুখে ধর্ম্ম শুনিতে প্রার্থনা কবি। স্থবিব সেই ভিক্ষুগণকে লইয়া তথায় উপস্থিত হইলেন। "তথাগত তিন মাস যাবৎ একাকী বিহবণ করিতেছেন, হঠাৎ এতজন ভিক্ষুব সহিত তাঁহাব সম্মুখীন হওয়া অযুক্তিকব" এই চিন্তা কবিযা সেই ভিক্ষুদিগকে বহির্দ্দেশে বাখিয়া একাকী তথাগতেব সম্মুখীন হইলেন।

১৭। পারিলেয্যকো তং দিস্বা দণ্ডমাদায পক্খন্দি। সত্থা ওলোকেত্বা "অপেহি পারিলেয্যক, মা বারযি, বুদ্ধুপট্ঠকো এসো"তি আহ। সো তত্থেব দণ্ডং ছড্ডেত্বা পত্তচীবর পটিগ্গহণং আপুচ্ছি। থেরো ন অদাসি। নাগো "সচে উগ্গহিতবত্তো ভবিস্সতি সত্থু নিসীদনপাসাণফলকে পরিক্খারং ন ঠপেতী"তি চিন্তেসি। থেরো পত্তচীবরং ভূমিযং ঠপেসি। "বত্তসম্পন্নাহি গরূনং আসনে বা সযনে বা আত্তনো পরিক্খারং ন ঠপেন্তি।" থেরো সত্থারং বন্দিত্বা একমন্তং নিসীদি। সত্থা "এককোব আগতোসী"তি পুচ্ছিত্বা পঞ্চসতেহি ভিক্খূহি সদ্ধিং আগতভাবং সুত্বা "কহং পন তে"তি বত্বা—

"তুম্হাকং চিত্তং অজানন্তো বহি ঠপেত্বা আগতোম্হী"তি বুত্তে—"পক্কোসাহি নে"তি আহ।

---

১৭। পারিলেয্য হস্তী স্থবিরকে দেখিয়া দণ্ড লইয়া অগ্রসর হইল। শাস্তা অবস্থা বুঝিয়া কহিলেন—"পারিলেয্য, আসিতে দাও, বারণ করিও না, এই ভিক্ষু বুদ্ধোপস্থায়ক।" হস্তী সেই স্থানেই দণ্ড ছাড়িয়া পাত্র-চীবর গ্রহণের আকার দেখাইল। স্থবির দিলেন না। হস্তী চিন্তা করিল—"ইনি যদি ব্রত সম্বন্ধে সুশিক্ষিত হন, তাহা হইলে শাস্তা বসিবার পাষাণ-ফলকে পাত্র-চীবর রাখিবেন না।" স্থবির পাত্র-চীবর ভূমিতে রাখিলেন। "ব্রত সম্পন্নেরা গুরুর আসনে বা শয্যার উপর নিজের কোন জিনিষ রাখেন না।" স্থবির শাস্তাকে বন্দনা করিয়া একপ্রান্তে বসিলেন। শাস্তা জিজ্ঞাসা করিলেন—"একাই আসিয়াছ কি?" পাঁচশত ভিক্ষুর সহিত আগমনের কথা শুনিয়া শাস্তা পুনঃ জিজ্ঞাসা করিলেন—"তাহারা কোথায়?"

"আপনার চিত্ত না জানিয়া বহির্দ্দেশে রাখিয়া আসিয়াছি।" স্থবির এইরূপ বলিলে শাস্তা তাহাকে আদেশ দিলেন— "তাহাদিগকে ডাক।"

থেরো তথা অকাসি।

১৮। সত্থা তেহি সদ্ধিং পটিসন্থারং কত্বা তেহি ভিক্খূহি "ভন্তে, ভগবা হি বুদ্ধসুকুমালো চেব খত্তিযসুকুমালো চ, তুম্হেহি তেমাসং এককেহি তিট্ঠন্তেহি নিসীদন্তেহি চ দুক্করং কতং, বত্ত-পটিবত্তকারকোপি মুখোদকাদি দাযকোপি নাহোসি মঞ্ঞে"তি বুত্তে "ভিক্খবে, পারিলেয্যকহত্থিনা মম সব্বকিচ্চানি কতানি, এবরূপং হি সহাযকং লভন্তেন একতো বসিতুং যুত্তং, অলভন্তস্স একচারিকভাবোব সেয্যো"তি বত্বা ইমা নাগবগ্গে তিস্সো গাথা অভাসি :—

"সচে লভেথ নিপকং সহাযং সদ্ধিং চরং সাধু বিহারি ধীরং,
অভিভুয্য সব্বানি পরিস্সযানি চরেয্য তেনত্তমনো সতীমা।"

---

স্থবির ভিক্ষুদিগকে ডাকিলেন।

১৮। শাস্তা তাহাদের সহিত সন্তোষজনক আলাপ করিলেন। অতঃপর সেই ভিক্ষুরা কহিলেন—"ভন্তে ভগবন্, বুদ্ধ সুকুমার, ক্ষত্রিয় সুকুমার; আপনি তিনমাস যাবৎ একাকী অবস্থান করিয়া দুঃখ পাইয়াছেন। ব্রত-প্রতিব্রত সম্পাদক ও মুখ ধুইবার জলাদি পর্য্যন্ত দিবার লোক ছিল না বোধ হয়।" ভিক্ষুরা এইরূপ কহিলে ভগবান কহিলেন :—

"হে ভিক্ষুগণ, পারিলেয্য হস্তী আমার সর্ব্বকাজ সম্পাদন করিয়াছে; এইরূপ বন্ধু লাভীর একত্রে বাস করা উচিৎ। যে লাভ না করে তাহার পক্ষে একাকী থাকাই শ্রেয়ঃ। এই বলিয়া ভগবান নাগবর্গে এই তিনটি গাথা ভাষণ করিলেন :—

যদি জ্ঞানবান্ সচ্চরিত্র ধীর সহায় লাভ হয়
তবে সমস্ত বাধাবিঘ্ন অভিভূত করিয়া স্মৃতিমান্
ব্যক্তি সন্তুষ্ট চিত্তে তাঁহার সহিত বিচরণ করিবে।

"নো চে লভেথ নিপকং সহায়ং সদ্ধিং চরং সাধু বিহারি ধীরং,
রাজাব রট্‌ঠং বিজিতং পহায় একোচরে মাতঙ্গরঞ্‌ঞেব নাগো।"
"একস্‌স চরিতং সেয্যো নত্থি বালে সহায়তা
একোচরে ন চ পাপানি কযিরা
অপ্‌পোস্‌সুক্কো মাতঙ্গরঞ্‌ঞেব নাগো"তি।

গাথাপরিযোসানে পঞ্চসতাপি তে ভিক্‌খূ অরহত্তে পতিট্‌ঠহিংসু।

১৯। আনন্দত্থেরো অনাথপিণ্ডিকাদীহি পেসিতং সাসনং আরোচেত্বা "ভন্তে, অনাথপিণ্ডিকপমুখা পঞ্চ অরিযসাবক কোটিযো তুম্হাকং আগমনং পচ্চাসিংসন্তী"তি আহ।

---

যদি তীক্ষ্ণবুদ্ধি সদাচারী ও ধীর সহায় লাভ না হয়, তবে
বিজিত রাজ্যত্যাগী রাজার ন্যায় কিংবা মাতঙ্গ নাগের ন্যায়
একাকী অরণ্যে বিচরণ করিবে।

একাকী বিচরণ করাই শ্রেয়ঃ, কারণ অজ্ঞানীর দ্বারা সহায়তা হয় না। মাতঙ্গ হস্তী যেভাবে অরণ্যে বাস করে তদ্রূপ অনাসক্ত হইয়া একাকী বিচরণ করিবে। কদাচ পাপ করিবে না।

গাথা বলা শেষ হইলে সেই পাঁচশত ভিক্ষু অরহত্তফল প্রাপ্ত হইলেন।

১৯। আনন্দ স্থবির অনাথপিণ্ডিকাদির দ্বারা প্রেরিত সংবাদ ভগবানের সমীপে নিবেদন করিলেন—"প্রভু, অনাথপিণ্ডিক প্রমুখ পাঁচ কোটি আর্য্য শ্রাবক আপনার আগমন প্রত্যাশা করিতেছেন।"

সত্থা—"তেনহি গণ্‌হাহি পত্তচীবরং"তি।

পত্তচীবরং গাহাপেত্বা নিক্‌খমি। নাগো গন্ত্বা মগ্‌গে তিরিযং অট্‌ঠাসি। "কিং করোতি ভন্তে, নাগো"তি?

"তুম্হাকং ভিক্‌খবে, ভিক্‌খং দাতুং পচ্চাসিংসতি। দীঘরত্তং খো পনাযং ময্‌হং উপকারকো, নাস্‌স চিত্তং কোপেতুং বট্টতি, নিবত্তথ ভিক্‌খবে"তি।

২০। সত্থা ভিক্‌খূ গহেত্বা নিবত্তি, হত্থীপি, বনসণ্ডং পবিসিত্বা পনসকদলিফলাদীনি নানাফলানি সংহরিত্বা রাসিং কত্বা পুন দিবসে ভিক্‌খূনং অদাসি। পঞ্চসতা ভিক্‌খূ সব্বানি খেপেতুং নাসক্খিংসু। ভত্তকিচ্চপরিযোসানে সত্থা পত্তচীবরং গহেত্বা নিক্‌খমি। নাগো ভিক্‌খূনং অন্তরন্তরেন গন্ত্বা সত্থুপুরতো তিরিয়ং অট্‌ঠাসি।

---

শাস্তা কহিলেন—"তাহা হইলে পাত্রচীবর গ্রহণ কর।"

শাস্তা পাত্রচীবর গ্রহণ করিয়া বাহির হইলেন। হস্তী যাইয়া পথে তির্য্যকভাবে দাঁড়াইল। ভিক্ষুরা ভগবানকে জিজ্ঞাসা করিলেন:—

"ভন্তে, হস্তী এরূপ করিতেছে কেন?"

ভিক্ষুগণ, তোমাদিগকে ভিক্ষা দিবার ইচ্ছা করিতেছে। এই হস্তী দীর্ঘ দিন আমার উপকার করিয়া আসিতেছে, ইহার চিত্তে দুঃখ দেওয়া উচিৎ হইবে না। তোমরা সকলে নিবৃত্ত হও।"

২০। শাস্তা ভিক্ষুগণ সহ নিবৃত্ত হইলেন। হস্তী বনগহনে প্রবেশ করিয়া কাঁঠাল ও কদলী ফলাদি বিবিধ ফল সংগ্রহ করিয়া রাশিকৃত করিল। পরদিন তাহা ভিক্ষুদিগকে প্রদান করিল। পাঁচশত ভিক্ষু তাহা খাইয়া শেষ করিতে পারিল না। ভোজন কার্য্য শেষ করার পর শাস্তা পাত্র-চীবর গ্রহণ করিয়া নিষ্ক্রমণ করিলেন। হস্তী ভিক্ষুদের অন্তরান্তরে যাইয়া শাস্তার পুরভাগে তির্য্যকভাবে স্থিত হইল।

"কিং কবোতি ভন্তে, নাগো"তি ?

"অযং ভিক্খবে, তুম্হে পেসেত্বা মং নিবত্তেতী"তি।

অথ নং সত্থা—"পারিলেয্য, ইদং মম অনিবত্তনীয়গমনং, তব ইমিনা অত্তভাবেন ঝানং বা বিপস্সনং বা মগ্গফলং বা নত্থি, তিট্ঠ ত্বং"তি আহ।

তং সুত্বা নাগো মুখে সোণ্ডং পক্খিপিত্বা রোদন্তো পচ্ছতো পচ্ছতো অগমাসি। সো হি সত্থারং নিবত্তেতুং লভন্তো তেনেব নিয়ামেন যাবজীবং পটিজগ্গেয্য। সত্থা পন গামূপচারম্পত্বা—"পারিলেয্য, ইতো পট্ঠায তব অভূমি, মনুস্সাবাসো সপরিপন্থো, তিট্ঠ ত্বং"তি আহ। সো রোদমানো তত্থেব ঠত্বা সত্থরি চক্খুপথং বিজহন্তে বিজহন্তে হদযেন ফলি, তেন কালং কত্বা সত্থরি

---

"ভন্তে, হস্তী কি করিতেছে?"

"ভিক্ষুগণ, হস্তী তোমাদিগকে পাঠাইয়া আমাকে নিবৃত্ত করিতেছে।"

অতঃপর শাস্তা হস্তীকে সম্বোধন করিয়া কহিলেন—"পারিলেয্য, ইহা আমার অনিবর্ত্তনীয় গমন। তোমার এই জন্মে ধ্যান, বিদর্শন বা মার্গফল কিছুই লাভ হইবে না, তুমি স্থিত হও।"

তাহা শুনিয়া মহাহস্তী মুখে শুণ্ড প্রবেশ করাইয়া রোদন করিতে করিতে পশ্চাৎ পশ্চাৎ আগমন করিল। হস্তী শাস্তাকে নিবৃত্ত করিতে পারিলে, সেই নিয়মে যাবজ্জীবন সেবা পূজা করিত। শাস্তা গ্রামের উপাচার সীমা প্রাপ্ত হইয়া হস্তীকে কহিল—"পারিলেয্য, এই হইতে তোমার অভূমি, লোকালয় তোমার পক্ষে বিপদ সঙ্কুল, তুমি আর আসিও না।" সে রোদন পরায়ণ অবস্থায় তথায়ই স্থিত থাকিয়া শাস্তা চক্ষুপথের অন্তর্দ্ধানের সঙ্গে সঙ্গেই তাহার হৃদপিণ্ড বিদীর্ণ হইল। ইহাতে তাহার মৃত্যু ঘটিল। শাস্তার প্রতি

পসাদেন তাবতিংসভবনে তিংসযোজনিকে কনকবিমানে অচ্ছরা-সহস্সমজ্ঝে নিব্বত্তি। পারিলেয্যক দেবপুত্তো ত্বেবস্স নামং অহোসি।

২১। সত্থাপি অনুপুব্বেন জেতবনং অগমাসি। কোসম্বকা ভিক্খূ সত্থা কির সাবত্থিং আগতোতি সুত্বা সত্থারং খমাপেতুং তত্থ অগমংসু। কোসলরাজা তে কির কোসম্বকা ভণ্ডনকারকা ভিকখূ আগচ্ছন্তী'তি সুত্বা সত্থারং উপসঙ্কমিত্বা "অহং ভন্তে, তেসং মম বিজিতং পবিসিতুং ন দস্সামী"তি আহ।

"মহারাজ, সীলবন্তা তে ভিক্খূ, কেবলং অঞ্ঞমঞ্ঞং বিবাদেন মম বচনং ন গণ্হিংসু, ইদানি মং খমাপেতুং আগচ্ছন্তি, আগচ্ছন্তু মহারাজা"তি।

---

প্রসন্নতা হেতু তাবতিংস স্বর্গে ত্রিশ যোজন বিস্তৃত কনকবিমানে সহস্র দেববালার মধ্যে উৎপন্ন হইল। তাহার নাম হইল 'পারিলেয্য-দেবপুত্র'।

২১। শাস্তা অনুক্রমে জেতবনে উপস্থিত হইলেন। কৌশম্বীবাসী ভিক্ষুরা শুনিতে পাইলেন, শাস্তা শ্রাবস্তীতে আসিয়াছেন। তাঁহারা এই সংবাদ শুনিয়া শাস্তার নিকট ক্ষমা প্রার্থনা করিবার জন্য তথায় উপস্থিত হইলেন। কোশলরাজ শুনিলেন যে কৌশম্বীবাসী সেই ভেদকারী ভিক্ষুরা আসিতেছেন। রাজা এই সংবাদ শুনিয়া শাস্তার নিকট উপস্থিত হইয়া কহিলেন—"ভন্তে, আমি তাহাদিগকে আমার রাজ্যে প্রবেশ করিতে দিব না।"

"মহারাজ, সেই ভিক্ষুরা শীলবান, কেবলমাত্র তাহাদের পরস্পরের বিবাদ হেতু আমার কথা গ্রহণ করে নাই। তাহারা এখন আমার নিকট ক্ষমা প্রার্থনার জন্য আসিতেছে, তাহারা আসুক মহারাজ।"

অনাথপিণ্ডিকোপি—"অহং তেসং বিহারং পবিসিতুং ন দস্‌সামী"তি বত্বা তথেব ভগবতা পটিক্‌খিত্তো তুণ্‌হী অহোসি।

২২। সাবত্থিয়ং অনুপ্পত্তানং পন তেসং ভগবা একমন্তে বিবিত্তং কারাপেত্বা সেনাসনং দাপেসি। অঞ্ঞে ভিক্‌খূ তেহি সদ্ধিং নেব একতো নিসীদন্তি ন তিট্‌ঠন্তি। আগতাগতা সত্থারং পুচ্ছন্তি—"কহং ভন্তে, ভণ্ডনকারকা কোসম্বকা ভিক্‌খূ"তি?

সত্থা—"এতে"তি দস্‌সেতি।

তে—"এতে চ এতে কিরা"তি আগতাগতেহি অঙ্গুলিযা দস্‌সিযমানা লজ্জায সীসং উক্‌খিপিতুং অসক্কোন্তা ভগবতো পাদমূলে নিপজ্জিত্বা ভগবন্তং খমাপেসুং।

২৩। সত্থা—"ভারিয়ং বো ভিক্‌খবে, কতং, তুম্‌হে নাম

---

অনাথপিণ্ডিকও আসিয়া ভগবানকে কহিলেন—"আমি তাহাদিগকে বিহারে প্রবেশ করিতে দিব না।" ভগবান পূর্ব্বের ন্যায় প্রত্যাখ্যান করিলে তিনিও নীরব হইলেন।

২২। ভগবান শ্রাবস্তীতে উপনীত সেই ভিক্ষুগণকে একপ্রান্তে অবকাশ করাইয়া শয়নাসন দেওয়াইলেন। অন্যান্য ভিক্ষুরা তাঁহাদের সহিত একত্রে উঠা-বসা করিলেন না। আগতাগতেরা শাস্তাকে জিজ্ঞাসা করিতে লাগিলেন—"ভন্তে, ভেদকারী কৌশম্বীবাসী ভিক্ষুরা কোথায়?"

শাস্তা তাঁহাদিগকে দেখাইয়া দিয়া বলেন—"ইহারা।"

"ইহারা, ইহারাই" এই বলিয়া তাহাদিগকে অঙ্গুলীর দ্বারা দেখাইতে লাগিল। এই লজ্জায় ভিক্ষুগণ মাথা তুলিতে না পারিয়া ভগবানের পাদমূলে পড়িয়া ক্ষমা প্রার্থনা করিলেন।

২৩। শাস্তা কহিলেন—"ভিক্ষুগণ, তোমরা ভারি অন্যায় করিয়াছ, তোমরা

মাদিসস্‌স বুদ্ধস্‌স সন্তিকে পব্বজিত্বা মযি সামগ্‌গিং করোন্তে মম বচনং ন করিত্থ, পোরাণক পণ্ডিতাপি বজ্ঝপ্পত্তানং মাতাপিতূন্নং ওবাদং সুত্বা তেসু জীবিতা বোরোপিযমানেসুপি তং অনতিক্কমিত্বা পচ্ছা দ্বীসু রট্‌ঠেসু রজ্জং কারযিংসূ”তি বত্বা পুনদেব কোসম্বিকজাতকং কথেত্বা “এবং ভিক্‌খবে দীঘাযুকুমারো মাতাপিতূসু জীবিতা বোরোপিযমানেসুপি তেসং ওবাদং অনতিক্কমিত্বা পচ্ছা ব্রহ্মদত্তস্‌স ধীতরং লভিত্বা দ্বীসু কাসিকোসলরট্‌ঠেসু রজ্জং কারেসি, তুম্‌হেহি পন মম বচনং অকরোহন্তেহি ভারিয়ং কতং”তি বত্বা ইমং গাথমাহ—

“পরে চ ন বিজানন্তি মযমেত্থ যমামসে,
যে চ তত্থ বিজানন্তি ততো সম্মন্তি মেধগা”তি। ৬

---

আমার ন্যায় বুদ্ধের নিকট প্রব্রজ্যা নিয়া, আমি মিলাইবার চেষ্টা করিলে, আমার কথা রক্ষা করিলে না। পৌরাণিক পণ্ডিতেরাও বধদণ্ড প্রাপ্ত মাতাপিতার উপদেশ শুনিযা—তাহাদিগকে হত্যা করা হইলেও, সেই উপদেশ অতিক্রম না করিয়া পরে দুই রাজ্যে রাজত্ব করিয়াছিল।” এই বলিয়া পুনরায় কৌশম্বীক জাতক কহিয়া এইরূপ উপদেশ দিলেন—“ভিক্ষুগণ, এইরূপে দীর্ঘাযুকুমার মাতাপিতাকে হত্যা করিলেও, তাহাদের উপদেশ অতিক্রম না করিয়া পরে ব্রহ্মদত্তের কন্যা লাভ করিয়া কাশী-কোশল রাজ্যদ্বয়ে রাজত্ব করিয়াছিল। তোমরা কিন্তু আমার কথা রক্ষা না করিয়া ভারি অন্যায় করিয়াছ” বলিয়া এই গাথা কহিলেন :—

আমরা এখানে [ কলহে ] নষ্ট হইতেছি অর্থাৎ অনুক্ষণ মৃত্যুর দিকে যাইতেছি, [ কলহপ্রিয় ] লোকেরা ইহা বুঝেনা, যাহারা ইহা উপলব্ধি করে তাহাদের কলহ প্রশমিত হয়।

২৪। তত্থ "পরেতি" পণ্ডিতে ঠপেত্বা ততো অঞ্ঞে ভণ্ডনকারকা পরে নাম, তে তত্থ সঙ্ঘমজ্ঝে কোলাহলং করোন্তা ময়ং যমামসে উপরমাম নস্সাম সততং সমিতং মচ্চুসন্তিকং গচ্ছামাতি ন জানন্তি।

"যে চ তত্থ বিজানন্তী"তি—যে তত্থ পণ্ডিতা 'ময়ং মচ্চুসমীপং গচ্ছামা'তি বিজানন্তি।

"ততো সম্মন্তি মেধগা"তি—এবং হি তে জানন্তা যোনিসো মনসিকারং উপ্পাদেত্বা মেধগানং কলহানং বূপসমায পটিপজ্জন্তি, অথ নেসং তায় পটিপত্তিয়া তে মেধগা সম্মন্তী'তি।

২৫। অথ বা "পরে চা"তি পুব্বে ময়া ভিক্খবে ভণ্ডনং"তি আদীনি বত্বা ওবাদিযমানাপি মম ওবাদস্স অপটিগ্গহণেন অমামকা পরে নাম, 'ময়ং ছন্দাদিবসেন মিচ্ছাগহণং গহেত্বা এত্থ সঙ্ঘমজ্ঝে

---

২৪। তথায় "পরেবা বা মূর্খেরা"—পণ্ডিতগণ ব্যতীত অন্যান্য কলহ পরায়ণ ব্যক্তিকে পর বলা হয়। তাহারা সঙ্ঘ মধ্যে বিবাদ করিবার সময় জানেনা বা মনে করে না 'আমরা এই সংসারে বিনাশ প্রাপ্ত হইতেছি বা সতত মৃত্যুর সম্মুখীন হইতেছি।'

"জানিবে যাহারা তাহা"—তাহাদের মধ্যে যাহারা পণ্ডিত তাহারা জানে যে 'আমরা মৃত্যুরকবলে পতিত হইতেছি।'

"তদা কলহ সাম্য হবে"—এইরূপ জ্ঞাত পণ্ডিতগণ সম্প্রযুক্ত জ্ঞান উৎপন্ন করিয়া কলহ কারীর কলহ উপশম করিবার জন্য প্রতিপন্ন হয় এবং তাহাদের চেষ্টাতেই কলহের নিবৃত্তি হয়।

২৬। অথবা"পরেরা" এই অর্থে—আমি পূর্ব্বে "ভিক্ষুগণ, বিবাদ করিও না" ইত্যাদি বলিয়া উপদেশ প্রদান করিলেও আমার উপদেশ গ্রহণ না করিয়া উপেক্ষা করা বা মমতাহীন বলিয়া 'পর।' 'আমরা ছন্দাদির বশীভূত হইয়া মিথ্যাপথ অবলম্বন করিয়া, আমরা চিরকাল ইহ-সংসারে

যমামসে ভণ্ডনাদীনং বুদ্ধিয়া বাযমামা'তি ন বিজানন্তি, ইদানি পন যোনিসো পচ্চবেক্খমানা তত্থ তুম্হাকং অন্তবে যে পণ্ডিত-পুরিসা 'পুব্বে মযং ছন্দাদিবসেন বায়মন্তা অযোনিসো পটিপন্না'তি বিজানন্তি, ততো তেসং সন্তিকা তে পণ্ডিতপুবিসে নিস্সায ইমে ইদানি কলহসংখাতা মেধগা সম্মন্তীতি অযমেত্থ অত্থোতি।

গাথা পবিযোসানে সম্পত্তভিক্খূ সোতাপত্তি ফলাদীসু পতিট্ঠহিংসূতি।



---

থাকিব না তাহা না জানিয়া, সঙ্ঘ মধ্যে কলহাদি বৃদ্ধির জন্য চেষ্টা কবিতেছি' বলিয়া তাহা জানে না, এখন কিন্তু তোমাদেব মধ্যে যাহাবা পণ্ডিত তাহাবা সম্প্রযুক্ত জ্ঞানে প্রত্যবেক্ষণ কবাতে জানিতেছে যে 'আমবা পূর্ব্বে অসম্প্রযুক্ত জ্ঞানে ছন্দাদিবশে বিবাদে ব্যাপৃত হইয়া গর্হিত কার্য্য কবিয়াছি এবং এখন সেই সকল পণ্ডিতেব সহায়তায় তাহাবা এই কলহ হইতে নিবৃত্ত হইয়াছে।"

গাথা বলা শেষ হইলে উপস্থিত ভিক্ষুগণ স্রোতাপত্তি ফলাদি লাভ করিয়াছিলেন।



## চূলকাল মহাকাল বত্থু। ৬

১। "সুভানুপস্‌সিং বিহরন্তং"তি ইমং ধম্মদেসনং সত্থা সেতব্যনগরং উপনিস্‌সায বিহরন্তো চূলকাল-মহাকালে আরব্‌ভ কথেসি।

২। সেতব্য বাসিনো হি চূলকালো মজ্ঝিমকালো মহাকালোতি তযো ভাতরো কুটুম্বিকা। তেসু জেট্‌ঠকণিট্‌ঠা দিসাসু বিচরিত্বা সকটেহি ভণ্ডং আহরন্তি। মজ্ঝিমকালো আভতং বিক্কিণাতি। অথেকস্মিং সমযে তে উভোপি ভাতরো পঞ্চহি সকটসতেহি নানাভণ্ডং গহেত্বা সাবত্থিং গন্ত্বা সাবত্থিযা চ জেতবনস্‌স

---

## চূলকাল-মহাকালের উপাখ্যান। ৬

১। "যে [দেহের বাহ্য] শোভাদর্শী হইয়া বিহরণ করে" এই ধর্মদেশনা শাস্তা শ্বেতব্য নগরের উপনিশ্রয়ে বাস করিবার সময় চূলকাল ও মহাকালের কথাপ্রসঙ্গে বলিয়াছিলেন।

২। চূলকাল, মেজকাল ও মহাকাল তিন ভাই শ্বেতব্যবাসী কুটুম্বিক, তাহাদের মধ্যে জ্যেষ্ঠ আর কনিষ্ঠ দুই ভাই দেশ দেশান্তরে বিচরণ করিয়া গাড়ীর দ্বারা পণ্য আহরণ করিত। মেজকাল সংগৃহীত পণ্য বিক্রয় করিত। এক সময় তাহারা দুই ভাই পাঁচশত গাড়ীতে বিবিধ পণ্য বোঝাই করিয়া শ্রাবস্তী অভিমুখে গিয়াছিল এবং শ্রাবস্তী নগর ও জেতবনের

চ অন্তরে সকটানি মোচযিংসু। তেসু মহাকালো সাযণ্হসমযে মালাগন্ধাদি হথে সাবত্থিবাসিনো অরিয়সাবকে ধম্মসবণত্থায গচ্ছন্তে দিস্বা "কুহিং ইমে গচ্ছন্তী"তি পুচ্ছিত্বা তমত্থং সুত্বা "অহম্পি গমিস্সামী"তি চিন্তেত্বা কণিট্ঠং আমন্তেত্বা "তাত, সকটেসু অপ্পমত্তো হোহি, অহং ধম্মং সোতুং গচ্ছামী"তি বত্বা গন্ত্বা তথাগতং বন্দিত্বা পরিসপরিযন্তে নিসীদি। সত্থা তং দিস্বা তস্স অজ্ঝাসয়বসেন আনুপুব্বিকথং কথেন্তো দুক্খক্খন্ধ সুত্তাদিবসেন অনেক পরিয়াযেন কামানং আদীনবং ওকারং সংকিলেসং চ কথেসি। তং সুত্বা মহাকালো "সব্বং কির পহায় গন্তব্বং, পরলোকং গচ্ছন্তং নেব ভোগা ন ঞাতযো অনুগচ্ছন্তি, কিম্মে ঘরবাসেন? পব্বজিস্সামী"তি চিন্তেত্বা মহাজনে ভগবন্তং বন্দিত্বা

---

মধ্য পথে গাড়ী খুলিয়াছিল। মহাকাল সন্ধ্যার সময় দেখিল, শ্রাবস্তীবাসী আর্য্যশ্রাবকেরা ফুলের মালা ও গন্ধ দ্রব্যাদি হস্তে লইয়া ধর্ম্ম শ্রবণের জন্য যাইতেছেন। সে জিজ্ঞাসা করিল—"ইঁহারা কোথায় যাইতেছেন" ধর্ম্ম শ্রবণের জন্য যাইতেছেন শুনিয়া "আমিও যাইব" এই চিন্তা করিয়া কনিষ্ঠকে ডাকিয়া কহিলেন—"গাড়ীগুলি ভালরূপে দেখিও ভাই, আমি ধর্ম্ম শুনিতে যাইব।" এই বলিয়া, গিয়া তথাগতকে দর্শন ও বন্দনা করিলেন এবং পরিষদের একপ্রান্তে উপবেশন করিলেন। শাস্তা তাহাকে দেখিয়া তাহার অভিপ্রায় অনুসারে দান-শীলাদির কথা বলিতে বলিতে দুঃখ-স্কন্ধ সূত্রাদির অবতারণা করিয়া অনেক পর্য্যায়ে কামের কুফল, অপকারিতা ও সংক্লেশের বিষয় কহিলেন। তাহা শুনিয়া মহাকালের মনে ভাবের উদয় হইল—"তাইত। সব ছাড়িয়া যাইতে হইবে, পরলোকে যাইতে ভোগ-সম্পদ বা জ্ঞাতি-বন্ধু কেহ সঙ্গে যায় না। তবে আমার গৃহবাসে প্রয়োজন কি? আমি প্রব্রজিত হইব।" সকলে ভগবানকে বন্দনা করিয়া

পক্কন্তে সত্থারং পব্বজ্জং যাচিত্বা “নত্থি তে কোচি অপলোকে-তব্বো”তি বুত্তে—

“কণিট্‌ঠো মে অত্থি ভন্তে”তি।

“অপলোকেহি নং”তি বুত্তে—

“সাধু ভন্তে”তি গন্ত্বা “তাত, ইমং সব্বং সাপতেয্যং পটিপজ্জা”তি আহ।

“তুম্হে পন ভাতিকা”তি।

“অহং সত্থু সন্তিকে পব্বজিস্‌সামী”তি।

সো তং নানপ্পকারেহি যাচিত্বা নিবত্তেতুং অসক্কোন্তো “সাধু সামি, যথাজ্ঝাসয়ং করোথা”তি আহ।

৩। মহাকালো গন্ত্বা সত্থু সন্তিকে পব্বজি। “অহং ভাতিকং গহেত্বাব উপ্পব্বজিস্‌সামী”তি চূলকালোপি পব্বজি। অপরভাগে মহাকালো

---

চলিয়া গেলে তিনি শাস্তার নিকট যাইয়া প্রব্রজ্যা যাচ্ঞা করিলেন। ভগবান্‌ বলিলেন—“অনুমতি নেওয়ার মত কি তোমার কেহ নাই?”

“ভন্তে, আমার কনিষ্ঠ আছে।”

“তাহার সম্মতি নিয়া আস।”

“সাধু ভন্তে,” তিনি যাইয়া কনিষ্ঠকে কহিলেন—“ভাই, তুমি এই সম্পত্তি গ্রহণ কর।”

“আপনি দাদা?”

“আমি শাস্তার কাছে প্রব্রজ্যা নিব।”

সে তাঁহাকে নানা প্রকারে চেষ্টা করিয়াও নিবৃত্ত করিতে না পারিয়া কহিল—“ভাল, আপনার যাহা ইচ্ছা করুন।”

৩। মহাকাল যাইয়া শাস্তার নিকট প্রব্রজিত হইলেন। চূলকাল ভাবিল—“আমি দাদাকে ফিরাইয়াই প্রব্রজ্যা ত্যাগ করিব” এই চিন্তা করিয়া সেও প্রব্রজ্যা গ্রহণ করিল। কিছুদিন পরে মহাকাল

উপসম্পদং লভিত্বা সত্থারং উপসংকমিত্বা সাসনে কতি ধুরানীতি পুচ্ছিত্বা সত্থারা দ্বীসুপি ধুরেসু কথিতেসু "অহং ভন্তে, মহল্লক-কালে পব্বজিতত্তা গন্থধুরং পূরেতুং ন সক্খিস্সামি, বিপস্সনা ধুরম্পন পূরেস্সামী"তি যাব অবহত্তা কম্মট্‌ঠানং কথাপেত্বা সোসানিক ধুতঙ্গং সমাদায পঠময়ামাতিক্কমে সব্বেসু নিদ্দং ওক্কন্তেসু সুসানং গন্ত্বা পচ্চূসকালে সব্বেসু অনুট্‌ঠিতেসু যেব বিহারং আগচ্ছতি।

৪। অথেকা সুসানগোপিকা কালী নাম ছবডাহিকা থেরস্স ঠিতট্‌ঠনাং নিসিন্নট্‌ঠানং চঙ্কমণট্‌ঠানং চ দিস্বা "কো নুখো ইধাগচ্ছতি পরিগণ্‌হিস্সামি নং"তি। পরিগণ্‌হিতুং অসক্কোন্তী একদিবসং সুসান কুটিকাযমেব দীপং জালেত্বা পুত্তধীতরো আদায গন্ত্বা একমন্তে নিলীনা মজ্ঝিমযামে থেরং আগচ্ছন্তং দিস্বা গন্ত্বা বন্দিত্বা, "অয়্যো নো ভন্তে, ইমস্মিং ঠানে বিহরতী?"তি আহ।

---

উপসম্পদা লাভ করিয়া শাস্তার নিকট গিয়া শাসনে কয়টি ধুর জানিতে চাহিলেন। শাস্তা ধুর দুইটি সম্বন্ধে কহিলেন। মহাকাল তাহা শুনিয়া কহিলেন—"ভন্তে, আমি বৃদ্ধ বয়সে প্রব্রজিত হইয়াছি, তাই গ্রন্থধুর পূর্ণ করিতে পারিব না, বিদর্শন ধুর মাত্র পূর্ণ করিব।" তিনি অরহত্ব লাভের কর্ম্ম-স্থান পর্য্যন্ত ভাবনীয় বিষয়ে উপদেশ নিয়া শ্মশানিক ধুতাঙ্গ গ্রহণ করিলেন। তিনি রাত্রির প্রথম যামের পর সকলে নিদ্রিত হইয়া পড়িলে শ্মশানে যাইতেন এবং প্রত্যুষে কেহ গাত্রোত্থান করিবার পূর্ব্বেই বিহারে আসিতেন।

৪। অনন্তর শ্মশান রক্ষিকা কালীনাম্নী শবদাহিকা স্থবিরের স্থিতি, উপবেশন ও চঙ্ক্রমণের নিদর্শন দেখিয়া ভাবিল—"কে এখানে আসে? তাহাকে ধরিব।" সে তাঁহাকে ধরিতে না পারিয়া একদিন শ্মশান কুটীরে প্রদীপ জ্বালিয়া ছেলে-মেয়ে সহ শ্মশানে গিয়া একপ্রান্তে লুকাইয়া রহিল। মধ্যম যামে স্থবিরকে আসিতে দেখিয়া অগ্রসর হইয়া বন্দনা পূর্ব্বক কহিল—"আমাদের আর্য্য! ভন্তে, আপনি এখানে বিহার করেন কি?"

"আম উপাসিকে"তি।

"ভন্তে, সুসানে বিহরন্তেহি নাম বত্তং উগ্‌গণিহতুং বট্টতী"তি থেরো—"কিং পন মযং তয়া কথিতবত্তে বত্তিস্‌সামা"তি অবত্বা "কিং কাতুং বট্টতি উপাসিকে"তি আহ।

"ভন্তে, সোসানিকেহি নাম সুসানে বসনভাবো সুসানগোপকানং চ বিহারে মহাথেরস্‌স চ গামভোজকস্‌স চ কথেতুং বট্টতী"তি।

"কিং কারণা"তি ?

"কতকম্মা চোরা সামিকেহি পদানুপদং অনুবদ্ধা সুসানে ভণ্ডকং ছড্ডেত্বা পলাযন্তি। অথ মনুস্‌সা সোসানিকানং পরিপন্থং করোন্তি, এতেসং পন কথিতে 'মযং ইমস্‌স ভদন্তস্‌স এত্তকং নাম কালং এত্থ বসনভাবং জানাম, অচোরো এসো'তি উপদ্দবং নিবারেন্তি, তস্মা এতেসং কথেতুং বট্টতী"তি।

---

"হাঁ উপাসিকে।"

"ভন্তে, শ্মশানে থাকিতে গেলে কয়টি নিয়ম মানিয়া চলিতে হয়।"

স্থবির—"তোমার আবার কি নিয়ম পালন করিব ?" এইরূপ না বলিয়া কহিলেন—"কি করিতে হইবে উপাসিকে ?"

"ভন্তে, শ্মশানিক অঙ্গ রক্ষাকারীদের শ্মশান বাসের কথা শ্মশান রক্ষীদের, বিহারের মহাস্থবিরকে ও গ্রামের প্রধান ব্যক্তিকে বলিতে হয়।"

"কারণ কি ?"

"গৃহস্থেরা চোরের অনুসরণ করিলে চোরেরা চোরাই মাল শ্মশানে ফেলিয়া পলায়ন করে, অতঃপর লোকেরা আসিয়া শ্মশান বাসীদের উপদ্রব করে, ইহাদিগকে বলিয়া রাখিলে, ইহারা বলিবে—'আমরা জানি ইনি এতকাল যাবৎ এইখানে বাস করিতেছেন, ইনি চোর নহেন।' তাহাতে উপদ্রব বারণ হইবে, তাই ইহাদিগকে বলিতে হয়।"

"অঞ্ঞং কিং কাতব্বং"তি ?

"ভন্তে' সুসানে বসন্তেন নাম অয়েন মংসপিট্ঠকপল্লাদীনি বজ্জেতব্বানি, দিবা ন নিদ্দাযিতব্বং, কুসীতেন ন ভবিতব্বং আবদ্ধবিবিয়েন অসঠেন অমায়াবিনা হুত্বা কল্যাণজ্ঝাসয়েন বসিতব্বং, সাযং সব্বেসু সুত্তেসু বিহারতো আগন্তব্বং, পচ্চূসকালে সব্বেসু অনুট্ঠিতেসু যেব বিহারং গন্তব্বং। সচে ভন্তে, অয্যো ইমস্মিং ঠানে এবং বিহবন্তো পব্বজিতকিচ্চং মত্থকং পাপেতুং সক্খিস্সতি, সচে মতসবীবং আনেত্বা ছড্ডেন্তি, অহং কম্বলকূটাগাবং আবোপেত্বা গন্ধমালাদীহি সক্কাবং কত্বা সবীবকিচ্চং কবিস্সামি; নোচে সক্খিস্সতি চিতকং জালেত্বা সংকুনা আকড্ঢিত্বা বহি খিপিত্বা ফবসুনা কোট্টেত্বা খণ্ডাখণ্ডিকং ছিন্দিত্বা অগ্গিম্হি পক্খিপিত্বা ঝাপেস্সামী"তি আহ।

---

"আর কি কবিতে হয় ?"

"ভন্তে, শ্মশানে বাস কবিতে গেলে মাংস ও পিঠা খাইতে নাই, দিনে ঘুমাইতে নাই, আলস্য ত্যাগ কবিতে হয়, উৎসাহী, অশঠ ও অকপট হইতে হয়, কল্যাণকামী হওয়া চাই, বাত্রিতে সকলে ঘুমাইলে বিহাব হইতে আসিতে হয়, সকালে কেহ ঘুম হইতে উঠিবাব আগে বিহারে যাইতে হয়। যদি ভন্তে আর্য্য, এখানে এইভাবে থাকেন তবে প্রব্রজ্যা কর্ম্মে ফলবান হইতে পারেন। যদি মৃতদেহ আনিয়া ফেলে, আমি কম্বলকূটাগাবে বাখিয়া ফুলেব মালা ও গন্ধদ্রব্যে সৎকাব কবিয়া শরীরকৃত্য কবিব। আব আপনি যদি তাহা না পাবেন চিতা জালিয়া শঙ্কু দিয়া টানিয়া তাহা বাহিবে ক্ষেপণ কবিব, এবং কুডালির দ্বাবা খণ্ড খণ্ড করিয়া কাটিব, তৎপর আগুনে প্রক্ষেপ কবিয়া পুড়িয়া ফেলিব।"

অথ নং থেরো—"সাধু ভদ্দে, একং পন বণ্ণাবন্তং দিস্বা মযহং কথেয্যাসী"তি আহ।

সা—"সাধূ"তি সম্পটিচ্ছি।

৫। থেরো যথাজ্ঝাসযেন সুসানে সমণধম্মং করোতি। চূল কালথেরো পন উট্ঠায সমুট্ঠায ঘরাবাসং চিন্তেতি, পুত্তদারং অনুস্সরতি "ভাতিকো মে অতিভারিযং কম্মং করোতী"তি চিন্তেতি। অথেকা কুলধীতা তম্মুহুত্তসমুট্ঠিতেন ব্যাধিনা সাযণ্হ-সমযে অমিলাতা অকিলন্তা কালমকাসি। তমেনং ঞাতকাদযো দারুতেলাদীহি সদ্ধিং সাযং সুসানং নেত্বা সুসানগোপিকায "ইমং ঝাপেহী"তি ভতিং দত্বা নিয্যাদেত্বা পক্কমিংসু। সা তস্সা পারুতবত্থং অপনেত্বা তং মুহুত্তমতং পীণিতপীণিতং সুবণ্ণবণ্ণং সরীরং দিস্বা

---

স্থবির তাহাকে কহিলেন—"সাধু ভদ্রে, একটি স্বরূপ মৃত-শরীর দেখিলে আমাকে বলিও।"

শ্মশান রক্ষিকা—"ভাল, তাহাই হইবে" বলিয়া স্বীকার করিল।

৫। স্থবির ইচ্ছানুরূপ শ্মশানে গিয়া শ্রমণ ধর্ম্ম আচরণ করিতে লাগিলেন। চূলকাল স্থবির উঠিতে বসিতে ঘরবাড়ীর কথা চিন্তা করেন, স্ত্রী-পুত্রের কথা স্মরণ করেন। আরও তিনি ভাবেন—"আমার দাদা গুরুভার কর্ম্ম করিতেছেন।"

একদিন কোন এক গৃহস্থের কন্যা মুহূর্ত্তমাত্র পীড়িত হইয়া সায়াহ্ন সময়ে অম্লান, অক্লান্ত হইয়াই প্রাণ ত্যাগ করিল। তাহাকে তাহার জ্ঞাতি-বন্ধুরা কাষ্ঠ ও তৈল ইত্যাদির সহিত সায়ংকালে শ্মশানে নিয়া গিয়া শ্মশান রক্ষিকাকে দিয়া কহিল—"একে পোড়াও।" এই বলিয়া তাহারা তাহাকে মজুরী চুকাইয়া দিয়া প্রস্থান করিল। সে শবের বস্ত্রাবরণ অপসারিত করিয়া তন্মুহূর্ত্তে মৃত পীনপীনে স্বর্ণবর্ণ শরীর দেখিয়া

"ইমং অয্যস্‌স দস্‌সেতুং পতিরূপং আরম্মণং"তি চিন্তেত্বা গন্ত্বা থেরং বন্দিত্বা "এবরূপং নাম আরম্মণং অত্থি ওলোকেথ অয্যা"তি আহ।

৬। থেরো "সাধু"তি গন্ত্বা পারুপনং হরাপেত্বা পাদতলতো যাব কেসগ্‌গা ওলোকেত্বা "অতি পীণিতমেতং রূপং সুবণ্ণবণ্ণং, অগ্‌গিম্‌হি নং পক্‌খিপিত্বা মহাজালাহি গহিতমত্তকালে ময্‌হং আরোচেয্যাসী"তি বত্বা সকট্‌ঠানমেব গন্ত্বা নিসীদি। সা তথা কত্বা থেরস্‌স আরোচেসি। থেরো আগন্ত্বা ওলোকেসি, জালায় পহট পহটট্‌ঠানং কবরগাবিযা বিয সরীরবণ্ণং অহোসি, পাদা নমিত্বা ওলম্বিংসু, হত্থা পতিকুটিংসু, নলাটং নিচ্চম্মমহোসি। থেরো "ইদং সরীরং ইদানেব ওলোকেন্তানং অপরিযত্তিকরং হুত্বা ইদানেব খযং পত্তং বযং পত্তং"তি রত্তিট্‌ঠানং গন্ত্বা নিসীদিত্বা খযবযং সম্পস্‌সমানো ঃ—

---

ভাবিল—"এইটি আর্য্যকে দেখাইবার মত আলম্বন বটে।" সে গিয়া স্থবিরকে বন্দনা করিয়া কহিল—"ভন্তে, এইরূপ আলম্বন আসিয়াছে, দেখিয়া যান।"

৬। স্থবির "সাধু" বলিয়া যাইয়া বস্ত্রাবরণ অপসারিত করাইলেন এবং পাদতল হইতে কেশাগ্র পর্য্যন্ত অবলোকন করিয়া কহিলেন—"এমন পীন্‌পীনে্‌ সুবর্ণবর্ণ রূপ, ইহাকে অগ্নিতে নিক্ষেপ করিয়া যখন প্রবল অগ্নিশিখা জড়াইয়া ধরিবে তখন আমাকে বলিও।" স্থবির এই বলিয়া স্বস্থানে গিয়া উপবেশন করিলেন। সে তদ্রূপ করিয়া স্থবিরকে জানাইল। স্থবির আসিয়া দেখিলেন, শরীরের স্থানে স্থানে অগ্নিজ্বালা লাগিয়া সেই স্বর্ণকান্তি দেহ চিত্র-বিচিত্র গাভীর ন্যায় হইয়াছে, পদযুগল নমিত হইয়া ঝুলিয়া রহিয়াছে, হস্তদ্বয় বক্র হইয়াছে, ললাট নিশ্চর্ম্ম হইয়াছে। স্থবির ভাবিলেন—"এই শরীর এখনই অপর্য্যাপ্ত-দর্শন ছিল, আবার এখনই ক্ষয় প্রাপ্ত, ব্যয় প্রাপ্ত হইল।" এই চিন্তা করিতে করিতে 'রাত্রিস্থানে' গিয়া উপবেশন করত ক্ষয়-ব্যয় সন্দর্শন করিতে করিতে বলিয়া উঠিলেন ঃ—

"অনিচ্চা বত সঙ্খারা উপ্পাদবয়ধম্মিনো,
উপ্পজ্জিত্বা নিরুজ্ঝন্তি তেসং বূপসমো সুখো।"তি।

গাথং বত্বা বিপস্‌সনং বড্‌ঢেত্বা সহ পটিসম্ভিদাহি অরহত্তং পাপুণি। তস্মিং অরহত্তং পত্তে সত্থা ভিক্‌খুসঙ্ঘপরিবুতো চারিকং চরমানো সেতব্যং গন্ত্বা সিংসপাবনং পাবিসি। চূলকালস্‌স ভরিয়ায়ো সত্থা কির অনুপ্পত্তোতি সুত্বা "অম্‌হাকং সামিকং গণ্‌হিস্‌সামা"তি পেসেত্বা সত্থারং নিমন্তাপেসুং।

৭। বুদ্ধানং পন অপরিচিতট্‌ঠানে আসনপঞ্ঞত্তিং আচিক্‌খকেন একেন ভিক্‌খুনা পঠমতরং গন্তুং বট্টতি। বুদ্ধানং হি মজ্ঝিমট্‌ঠানে আসনং পঞ্ঞাপেত্বা তত্থ দক্‌খিণতো সারিপুত্তত্থেরস্‌স বামতো মহামোগ্‌গ-

---

"হায়। উদয়-বিলয়-ধর্ম্মী সংস্কার সমূহ একান্তই অনিত্য,
উহারা উৎপন্ন হইয়া নিরোধ হয়, তাহাদের উপশমে পরম সুখ।"

এই গাথা বলিয়া স্থবির বিদর্শন বর্দ্ধিত করিয়া প্রতিসম্ভিদার সহিত অরহত্ব প্রাপ্ত-হইলেন। তাঁহার অরহত্ব প্রাপ্তির পর ভগবান ভিক্ষুসঙ্ঘ পরিবৃত হইয়া দেশ ভ্রমণ করিতে করিতে শ্বেতব্যে গিয়া শিংশপা বনে প্রবেশ করিলেন। চূলকালের স্ত্রীরা শাস্তা আসিয়াছেন শুনিয়া "আমাদের স্বামীকে ধরিব" এই মতলবে লোক পাঠাইয়া শাস্তাকে নিমন্ত্রণ করিল।

৭। বুদ্ধের অপরিচিত স্থানে কিরূপভাবে আসন বিছাইতে হইবে তাহা বলিবার জন্য একজন ভিক্ষুকে আগে যাইতে হয়। বুদ্ধের আসন মধ্যে দিতে হয়, তাঁহার দক্ষিণে সারিপুত্র স্থবিরের, বামে মহামোদ্গল্লায়ন

ম্লানথেরস্‌স চ ততো পট্‌ঠায় উভোসু পস্‌সেসু ভিক্‌খুসঙ্ঘস্‌স আসনং পঞ্‌ঞাপেতব্বং হোতি। তস্মা মহাকালথেরো চীবরপারু-পনট্‌ঠানে ঠত্বা "ত্বং পুরতো গন্ত্বা আসনপঞ্‌ঞত্তিং আচিক্‌খা"তি চূলকালং পেসেসি। তস্‌স দিট্‌ঠকালতো পট্‌ঠায় গেহজনা তেন সদ্ধিং পরিহাসং করোন্তা নীচাসনানি সঙ্ঘথেরকোটিয়ং অত্থরন্তি, উচ্চাসনানি সঙ্ঘনবককোটিয়ং। ইতরো "মা এবং করোথ নীচাসনানি উপরি মা পঞ্‌ঞাপেথ, উচ্চাসনানি হেট্‌ঠা"তি আহ। ইত্থিয়ো তস্‌স বচনং অসুণন্তিয়ো বিয "ত্বং কিং করোন্তো বিচ-রসি? কিং তব আসনানি পঞ্‌ঞাপেতুং ন বট্টতি? ত্বং কং আপুচ্ছিত্বা পব্বজিতো? কেন পব্বজিতোসি? কস্মা ইধাগতোসী"তি বত্বা নিবাসনপারুপনং অচ্ছিন্দিত্বা সেতকানি নিবাসেত্বা সীসে মালাচুম্বটকং ঠপেত্বা "গচ্ছ সত্থারং আনেহি, ময়ং আসনানি

---

স্থবিরের, তাহার উভয় পার্শ্বে ভিক্ষুসঙ্ঘের আসন দিতে হয়। সেই জন্য মহাকাল স্থবির চীবর পরিধানের স্থানে থাকিয়া "তুমি আগে যাইয়া কিরূপভাবে আসন দিতে হইবে তাহা বলগে" এই বলিয়া চূলকালকে পাঠাইয়া দিলেন। তাঁহাকে দেখিয়া অবধি বাড়ীর লোকজনেরা তাঁহার সহিত পরিহাস করিয়া নীচাসনসমূহ সঙ্ঘস্থবিরের আসন স্থানে এবং উচ্চাসনসমূহ সঙ্ঘনবকের আসন স্থানে সজ্জিত করিতে লাগিল। চূলকাল কহিলেন—"এমন করিও না, উচ্চাসন নীচে, নীচাসন উপরে দিও না। তাঁহার স্ত্রীগণ যেন তাঁহার কথা শুনে নাই এমন ভাবে কহিল—"তুমি কি করিতেছ? তোমার কি আসন বিছাইতে নাই? তুমি কাহাকে বলিয়া শ্রমণ হইয়াছ? কে তোমাকে শ্রমণ করাইয়াছে? কেন এখানে আসিয়াছ? ইত্যাদি বলিয়া পরিধেয় ও উত্তরীয় বসন ছিনাইয়া লইল এবং শ্বেত বস্ত্র পরাইয়া মস্তকে মালা-মুকুট স্থাপিত করিয়া কহিল—"যাও, শাস্তাকে নিয়া আস, আমরা আসন

পঞ্ঞাপেস্সামা”তি পহিণিংসু।

৮। ন চিরং ভিক্খুভাবে ঠত্বা অবস্সিকাব উপ্পব্বজিতা লজ্জিতুং ন জানন্তি, তস্মা সো তেনাকপ্পেন নিবাসংকোব গন্ত্বা বন্দিত্বা ৰুদ্ধপমুখং ভিক্খুসজ্ঘং আদায আগতো। ভিক্খুসজ্ঘস্স পন ভত্তকিচ্চাবসানে মহাকালস্স ভরিয়ায়ো “ইমাহি অত্তনো সামিকো গহিতো, ময়ম্পি অম্হাকং সামিকং গণ্হিস্সামা”তি চিন্তেত্বা পুন দিবসত্থায় নিমন্তয়িংসু। তদা পন আসন পঞ্ঞাপনত্থং অঞ্ঞো ভিক্খু অগমাসি। তা তস্মিংখণে ওকাসং অলভিত্বা ৰুদ্ধপমুখং ভিক্খুসংজ্ঘং নিসীদাপেত্বা ভিক্খং অদংসু। চুলকালস্স পন দ্বে ভরিয়াযো, মজ্ঝিমকালস্স চতস্সো, মহাকালস্স অট্ঠ। ভিক্খুসজ্ঘেহি ভত্তকিচ্চং কাতুকামা নিসীদিত্বা ভত্তকিচ্চং অকংসু। ৰহি গন্তুকামা উট্ঠায় অগমংসু।

---

পাতিয়া দিতেছি।” এই বলিয়া তাহাকে পাঠাইযা দিল।

৮। দীর্ঘকাল ভিক্ষুভাবে না থাকাতে অবশ্যই প্রব্রজ্যা ত্যাগীরা লজ্জা বোধ করে না। তাই সে সেই বেশেই নিবাশঙ্কের ন্যায় গিয়া বুদ্ধ প্রমুখ ভিক্ষুসজ্ঘকে বন্দনা করিয়া তাঁহাদিগকে সঙ্গে লইয়া গেল। মহাকালের স্ত্রীরা ভাবিল—“ইহারা এদের স্বামীকে নিয়েনিল, আমরাও আমাদের স্বামীকে নিয়ে নিব।” ভিক্ষুসজ্ঘের ভোজনকৃত্য শেষ হইলে পর দিবসের জন্য তাঁহাদিগকে নিমন্ত্রন করিল। সেইদিন আসন বিন্যাস দেখাইবার জন্য অন্য ভিক্ষু আসিলেন। তাহারা তখন সুযোগ না পাইয়া বুদ্ধ প্রমুখ ভিক্ষুসজ্ঘকে বসাইয়া ভিক্ষা দান করিল। চুলকালের দুই স্ত্রী, মধ্যমকালের চারিজন ও মহাকালের আটজন স্ত্রী। যাঁহারা ভিক্ষুসজ্ঘের সহিত বসিয়া ভোজন করিতে চাহিলেন তাঁহারা সেখানে বসিয়া ভোজন করিলেন। যাঁহারা বাহিরে যাইতে চাহিলেন তাঁহারা উঠিয়া চলিয়া গেলেন।

সত্থা পন নিসীদিত্বা ভত্তকিচ্চং কবি। তস্স ভত্তকিচ্চ পবিয়োসানে ইত্থিয়ো "ভন্তে, মহাকালো অম্হাকং অনুমোদনং কত্বা আগচ্ছিস্সতি, তুম্হে পুবতো গচ্ছথা"তি বদিংসু। সত্থা "সাধু"তি বত্বা পুবতো অগমাসি।

৯। গামদ্বাবং পত্বা ভিক্খুসঙ্ঘো উজ্ঝায়ি—"কিং নামেতং সত্থাবা কতং, ঞত্বা নুখো কতং উদাহু অজানিত্বাতি। হীয্যো চূলকালস্স পুবতো গতত্তা পব্বজ্জন্তরায়ো জাতো, অজ্জ অঞ্ঞস্স পুবতো গতত্তা অন্তবায়ো নাহোসি, সত্থা মহাকালং নিবত্তেত্বা আগতো, সীলবা খোপন ভিক্খু আচাবসম্পন্নো, কবিস্সন্তি নুখো তস্স পব্বজ্জন্তরায়ং"তি?

১০। সত্থা তেসং বচনং সুত্বা ঠিতো "কিং কথেথ ভিক্খবে?"তি পুচ্ছি। তে তমত্থং আবোচেসুং।

---

শাস্তা সেখানে বসিয়াই ভোজনকৃত্য সমাপন কবিলেন। তাঁহাব ভোজন হইলে মহাকালের স্ত্রীবা কহিল—"ভন্তে, মহাকাল স্থবির আমাদেব দানানুমোদন কবিয়া আসিবেন, আপনি আগে যান।" শাস্তা "সাধু" বলিয়া আগে চলিয়া গেলেন।

৯। ভিক্ষুগণ গ্রামদ্বাবে উপনীত হইযা কাণাঘুষা করিতে লাগিলেন—"শাস্তা একি কবিলেন? জানিয়া কবিলেন? না, না জানিয়া কবিলেন? গতকল্য আগে গিয়া চূলকালেব প্রব্রজ্যাব অন্তবায় হইয়াছিল। অদ্য অন্য ভিক্ষু আগে গিয়াছিল বলিয়া (মহাকালেব) অন্তরায় হইতে পাবে নাই। শাস্তা মহাকালকে বাখিয়া আসিলেন। এই ভিক্ষু কিন্তু শীলবান, আচাব সম্পন্ন, তাঁহাব প্রব্রজ্যাব অন্তবায় কবিবে না কি কে জানে?"

১০। শাস্তা তাহাদেব কথা শুনিয়া দাঁড়াইয়া জিজ্ঞাসা কবিলেন—"ভিক্ষুগণ, কি বলিতেছ?" তাহাবা তাহা বলিলে শাস্তা কহিলেন:—

"কিং পন তুম্হে ভিক্খবে চুলকালং বিয় মহাকালং সল্লক্খেথা"তি?

"আম ভন্তে, তস্স হি দ্বে পজাপতিয়ো, ইমস্স অট্ঠ। অট্ঠহি পরিক্খিপিত্বা গহিতো কিং করিস্সতি ভন্তে"তি ?

সত্থা—"মা ভিক্খবে, এবং অবচুত্থ, চুলকালো উট্ঠায় সমুট্ঠায় সুভারম্মণ বহুলো বিহরতি, পপাততটে ঠিত দুব্বলরুক্খসদিসো। ময্হং পন পুত্তো মহাকালো অসুভবিহারী ঘনসেলপব্বতো বিয় অচলো"তি বত্বা ইমা গাথা অভাসি ঃ—

"সুভানুপস্সিং বিহরন্তং ইন্দ্রিয়েসু অসংবুতং,
ভোজনম্হি অমত্তঞ্ঞুং কুসীতং হীনবীরিযং,
তং বে পসহতি মারো বাতো রুক্খংব দুব্বলং।" ৭

---

"ভিক্ষুগণ, তোমরা কি মহাকালকে চূলকালের ন্যায় মনে কর ?"

"হাঁ ভন্তে, ওর দুই স্ত্রী, এঁ'র আট স্ত্রী। আটজনে পরিবেষ্টন করিয়া ধরিলে কি করিবে ভন্তে ?"

শাস্তা কহিলেন—"ভিক্ষুগণ, এমন বলিও না। চূলকাল উঠিতে বসিতে সবসময়ে শোভনালম্বন বহুল হইয়া বিহার করে, সে প্রপাততটে স্থিত দুর্ব্বল বৃক্ষসদৃশ। আমার পুত্র মহাকাল অশোভনদর্শী ঘনশৈল পর্ব্বতের ন্যায় অচল।" ইহা বলিয়া শাস্তা এই গাথাদ্বয় ভাষণ করিলেন :—

যে [ দেহের বাহ্ ] শোভাদর্শী ইন্দ্রিয়সমূহে অসংযত,
ভোজনে মাত্রাজ্ঞানহীন, আলস্যপরায়ণ ও হীনবীর্য,
বায়ুবিধ্বস্ত দুর্ব্বল বৃক্ষের ন্যায় মার [ রিপুগণ ]
তাহাকেই অভিভূত করে।

"অসুভানুপস্সিং বিহরন্তং ইন্দ্রিয়েসু সুসংবুতং,
ভোজনম্হি চ মত্তঞ্ঞুং সদ্ধং আরদ্ধ বীরিয়ং,
তং বে নপ্পসহতি মারো বাতো সেলংব পব্বতং"তি। ৮

১১। তত্থ—"সুভানুপস্সিং বিহরন্ত"ন্তি সুভং অনুপস্সন্তং ইট্ঠারম্মণে মানসং বিস্সজ্জেত্বা বিহরন্তং'তি অত্থো। যো হি পুগ্গলো নিমিত্তগ্গাহং অনুব্যঞ্জনগ্গাহং গণ্হন্তো নখা সোভনাতি গণ্হাতি অঙ্গুলিয়ো সোভনাতি গণ্হাতি, হত্থপাদ, জঙ্ঘা, উরু, কটি, উদরং থনা, গীবা, ওট্ঠা, দন্তা, মুখং, নাসা, অক্খীনি, কণ্ণা, ভমুকা, নলাটং কেসা, সোভনাতি গণ্হাতি; কেসা লোমা নখা দন্তা তচো সোভনাতি গণ্হাতি; বণ্ণো সুভো, সণ্ঠানং সুভন্তি গণ্হাতি;

---

যিনি [বাহ্য] শোভা দর্শনে বিরত [অশুভ-ভাবনায় রত]
ইন্দ্রিয় সমূহে সুসংযত, ভোজনে মাত্রা রাখেন, শ্রদ্ধাবান্
ও আরব্ধবীর্য, বায়ুতে অবিচলিত শিলাময় পর্ব্বতের ন্যায়
মার তাহাকে কখনও অভিভূত করিতে পারে না।

১১। তথায়—"যিনি বাহ্য শোভা নিরীক্ষণ করিয়া যে শোভন বলিয়া দর্শন করিতে করিতে ইষ্টালম্বনে মনোনিবেশ করিয়া বিহরণ করে। যে ব্যক্তি সাধারণ শারীরিক সৌন্দর্য্যে নিমিত্ত গ্রহণ করে ও অঙ্গপ্রত্যঙ্গের সৌষ্টবে অনুব্যঞ্জন গ্রাহ বা মুগ্ধ হইয়া নখ ও অঙ্গুলি সুন্দর বলিয়া মনে করে, হস্ত, পদ, জঙ্ঘা, উরু, কটি, উদর, স্তন, গ্রীবা, ওষ্ঠ, দন্ত, মুখ, নাসা, চক্ষু, কর্ণ, ভ্রূ, ললাট ও কেশ সুন্দর বলিয়া মনে করে; কেশ, লোম, নখ, দন্ত ও ত্বক সুন্দর বলিয়া মনে করে,

অয়ং সুভানুপস্সি নাম। তং এবং সুভানুপস্সিং বিহরন্তং।

"ইন্দ্রিযেসু অসংবুতং"তি—চক্খাদীসু ইন্দ্রিযেসু অসংবুতং, চক্খুদ্বাবাদীনি অবক্খন্তং। পরিযেসনমত্তা পটিগ্গহণমত্তা পরিভোগ-মত্তাতি ইমিস্সা মত্তায অজাননতো ভোজনম্হি চ অমত্তঞ্ঞুং। অপি চ পচ্চবেক্খণমত্তা বিস্সজ্জনমত্তাতি ইমিস্সাপি মত্তায অজাননতো অমত্তঞ্ঞুং। ইদং ভোজনং ধম্মিকং ইদং অধম্মিকন্তিপি অজানন্তং। কামব্যাপাদ বিহিংসাবিতক্ক বসিকতায় কুসীতং। "হীন-বীরিযং"তি নিব্বিরিয়ং, চতুসু ইরিয়াপথেসু বিরিযকরণ রহিতং। "পসহতী"তি অভিভবতি, অজ্ঝোত্থরতি। "বাতো রুক্খং ব দুব্বলং"তি—বলব বাতো ছিন্নতটে জাতং দুব্বল রুক্খং বিয। যথা হি

---

বর্ণ ও সংস্থান (অঙ্গপ্রত্যঙ্গের বিন্যাস) সুন্দর বলিয়া মনে করে, ইহার নামই শুভানুদর্শী। এইরূপ শুভমনে করিয়া অনুবিক্ষণ করিতে করিতে বাসকারী।

"ছয় ইন্দ্রিয়ে অসংযত"—চক্ষ্বাদি ষড় ইন্দ্রিয়ে অসংবৃত, অসংযতেন্দ্রিয়, চক্ষুদ্বাবাদি অরক্ষক।

"ভোজনে মাত্রাহীন"— পর্য্যেষণ মাত্রা, প্রতিগ্রহণ মাত্রা ও পরিভোগ মাত্রা জানে না বলিয়া অমাত্রজ্ঞ; অপিচ প্রত্যবেক্ষণ মাত্রা ও বিসর্জ্জন মাত্রাও জানে না বলিয়া অমাত্রজ্ঞ। এই ভোজন ধর্ম্মানুমোদিত, ইহা ধর্ম্মানুমোদিত নহে, ইহা জানে না বলিয়াও অমাত্রজ্ঞ।

"অলস"—কাম, ব্যাপাদ ও বিহিংসা বিষয়ক বিতর্কের দ্বারা অলস, কার্য্যকারীতা রহিত।

"উদ্যমহীন"—হীনবীর্য্য, গমন, দাঁড়ান, উপবেশন ও শয়ন এই চারি ঈর্য্যাপথে বা অবস্থানে বীর্য্যরাহিত্য।

"পরাভব করে"—পরাজয় করে, নিমজ্জিত করে।

"বাত্যাহত দুর্বল তরুপ্রায়"—ছিন্নতটে জাত দুর্ব্বললীকৃত বৃক্ষকে যেমন

সো বাতো তস্স রুক্খস্স পুপ্ফফলাসাদিম্পি সাদেতি বিনাসেতি, খুদ্দকসাখাপি ভঞ্জতি, মহাসাখাপি ভঞ্জতি, সমূলকম্পি তং রুক্খং উব্বত্তেত্বা পাতেত্বা উদ্ধমূলং অধোসাখং কত্বা গচ্ছতি, এবমেবং এবরূপং পুগ্গলং অন্তো উপ্পন্নো কিলেসমারো পসহতি, বলববাতো দুব্বল রুক্খস্স পুপ্ফফলাসাদীনং বিয খুদ্দানুখুদ্দকাপত্তি আপজ্জনম্পি করোতি, খুদ্দকসাখাভঞ্জনং বিয নিস্সগ্গিযাদি আপত্তি আপজ্জনম্পি করোতি; মহাসাখাভঞ্জনং বিয় তেরস সঙ্ঘাদিসেসাপত্তি আপ-জ্জনম্পি করোতি। উব্বত্তেত্বা উদ্ধমূলকং হেট্ঠা সাখং কত্বা পাতনং বিয পারাজিকাপজ্জনম্পি করোতি। স্বাক্খাতসাসনা নীহরিত্বা কতিপাহেনেব গিহীভাবং পাপেতীতি। এবং এবরূপং পুগ্গলং কিলেসমারো অত্তনো বসে বত্তেতীতি অত্থো।

১২। "অসুভানুপস্সিং"তি—দসসু অসুভেসু অঞ্ঞতরং অসুভং

---

ঝঞ্জাবায়ু উৎপাটিত করে। যেমন ঝঞ্জাবায়ু সেই বৃক্ষের পত্র-পুষ্প বিনাশ করে, ক্ষুদ্রশাখা ভগ্ন করে, মহাশাখা ভগ্ন করে, বৃক্ষটিকে সমূলে উৎপাটন পূর্ব্বক ভূমিতে পাতিত করিয়া উর্দ্ধমূল ও অধোশাখা করিয়া যায়, তদ্রূপ যে ভিক্ষু সৌন্দর্য্যাসক্ত, অসংযতেন্দ্রিয়, হীনবীর্য্য ও আলস্যপরায়ণ তাহার অন্তরে উৎপন্ন ক্লেশমার তাহাকে পরাভব করে, ঝঞ্জাবায়ু দুর্ব্বল বৃক্ষের পত্র-পুষ্প ছিন্ন করার ন্যায় ক্ষুদ্রানুক্ষুদ্র 'আপত্তি' প্রাপ্ত করায়, ক্ষুদ্র শাখা ভগ্ন করার ন্যায় "নিস্সগ্গিয়"দি (নিসঃর্গীয়) আপত্তি প্রাপ্ত করায়, মহাশাখা ভগ্ন করার ন্যায় ত্রয়োদশ 'সঙ্ঘাদিশেষ' আপত্তি প্রাপ্ত করায়। উদ্বর্ত্তন করিয়া উর্দ্ধমূল অধোশির করিয়া পতন করার ন্যায় 'পারাজিকা' আপত্তি ও প্রাপ্ত করায়। সু-আখ্যাত শাসন হইতে বহিষ্কৃত করাইয়া কিছুদিনের মধ্যে গৃহীভাব প্রাপ্ত করায়। এইরূপে ক্লেশমার এমনতর ব্যক্তিকে নিজের বসে প্রবর্ত্তিত করে।

১২। "অশুভানুদর্শী"—দশবিধ অশুভের মধ্যে অন্যতর যে কোন অশুভ

পস্সন্তং পটিক্কূলমনসিকারে যুত্তং, কেসে অসুভতো পস্সন্তং লোমে নখে দন্তে তচং বণ্ণং সণ্ঠানং অসুভতো পস্সন্তং। "ইন্দ্রিয়েসূ"তি ছসু ইন্দ্রিয়েসু। "সুসংবুতং"তি নিমিত্তাদিগাহবহিতং পিহিতদ্বারং। অমত্তঞ্ঞুতাপটিপক্খেন ভোজনম্হি চ মত্তঞ্ঞুং। "সদ্ধং"তি—কম্মস্স চেব ফলস্স চ সদ্দহনলক্খণায লোকিকায সদ্ধায় চেব তীসু বত্থুসু অবেচ্চপ্পসাদসংখাতায় লোকুত্তরসদ্ধায় চেব সমন্নাগতং। "আরদ্ধবীরিযং"তি—পগ্গহিত বিরিযং পরিপুণ্ণবিরিযং। "তং বে"তি—তং এবরূপং পুগ্গলং যথা দুব্বল বাতো সনিকং পহরন্তো একঘনং সেলং চালেতুং ন সক্কোতি, তথা অব্ভন্তরে উপ্পজ্জমানোপি দুব্বল-কিলেসমারো নপ্পসহতি, খোভেতুং চালেতুং নসক্কোতীতি অত্থো।

---

দেখিয়া ঘৃণা মনসিকার যুক্ত হইয়া বিহরণ করা, কেশ, লোম, নখ, দন্ত, ত্বক, বর্ণ ও সংস্থান অশুভ মনে করিয়া বিহরণ কারী।

"ইন্দ্রিয়সমূহে"—ছয় প্রকার ইন্দ্রিয়ে।

"সুসংযত"—নিমিত্তাদি গ্রহণ রহিত, চক্ষুদ্বারাদি আবদ্ধ দ্বার।

"ভোজনে মাত্রজ্ঞ"—ভোজনে অমাত্রজ্ঞ না হওয়া।

"শ্রদ্ধা"—কর্ম্ম ও তাহার ফলে বিশ্বাসরূপ লৌকিক শ্রদ্ধাসম্পন্ন এবং বস্তুত্রয়ে অধিগত অটল প্রসাদরূপ লোকোত্তর শ্রদ্ধা সমন্বিত।

"আরদ্ধবীর্য্য"—প্রগৃহীত বীর্য্য, পরিপূর্ণ বীর্য্য।

"একান্তই তাহাকে"—যেমন মন্দবায়ু শনৈঃ শনৈঃ আঘাত করিয়াও সঘন শিলাময় পর্ব্বতকে চালিত করিতে সক্ষম হয় না, সেইরূপ অশুভদর্শী, সংযতেন্দ্রিয়, ভোজনমাত্রজ্ঞ, শ্রদ্ধা ও আরব্ধবীর্য্য ব্যক্তিকে দুর্ব্বল ক্লেশমার অভ্যন্তরে উৎপন্ন হইলেও অভিভূত করিতে পারে না. ক্ষোভিত ও বিচলিত করিতে পারে না।

১৩। তাপি খো তস্‌স পুরাণ দুতিযিকাযো থেরং পরিবারেত্বা "ত্বং কং আপুচ্ছিত্বা পব্বজিতো, ইদানি গিহী ভবিস্‌সসী"তি আদীনি বত্বা কাসাবং নীহরিতুকামা অহেসুং। থেরো তাসং আকারং সল্লক্খেত্বা নিসিন্নাসনা বুট্‌ঠায ইদ্ধিযা উপ্পতিত্বা কূটাগারকণ্ণিকং ভিন্দিত্বা আকাসেনাগন্ত্বা সত্থরি গাথা পরিযোসাপেন্তেব সত্থুসুবণ্ণ-বণ্ণং সরীরং অভিত্থবন্তো ওতরিত্বা তথাগতস্‌স পাদে বন্দি।

গাথা পরিয়োসানে সম্পত্তভিক্খূ সোতাপত্তি ফলাদীসু পতিট্‌ঠহিংসূ'তি।

—ঃ৹ঃ—

---

১৩। এদিকে তাঁহার প্রাক্তন ভার্য্যারা তাঁহাকে পরিবৃত করিয়া বলিতে লাগিল—"তুমি কাহাকে বলিয়া প্রব্রজিত হইয়াছ? এখন তোমাকে গৃহী হইতে হইবে।" এভাবে তাহারা নানা কথা বলিয়া কাষায বস্ত্র কাড়িয়া লইতে মনস্থ করিল। স্থবির তাহাদের মনোভাব বুঝিতে পারিয়া ঋদ্ধি বলে আসন হইতে উর্দ্ধে উঠিয়া কূটাগার কর্ণিকা ভেদ করত আকাশপথে ছুটিয়া আসিয়া শাস্তা গাথা শেষ করিবা মাত্র তাঁহার সুবর্ণবর্ণ শরীরের স্তুতি করিতে করিতে অবতরণ করিয়া তথাগতের পদবন্দনা করিলেন।

গাথা অবসানে উপস্থিত ভিক্ষুগণ স্রোতাপত্তি ফলাদিতে প্রতিষ্ঠিত হইলেন।

---

# দেবদত্তস্স-বত্থু। ৭

১। "অনিক্কসাবো"তি ইমং ধম্মদেসনং সত্থা জেতবনে বিহরন্তো রাজগহে দেবদত্তস্স কাসাবলাভং আরব্ভ কথেসি।

২। একস্মিং হি সময়ে দ্বে অগ্গসাবকা পঞ্চসতে পঞ্চসতে অত্তনো পরিবারে আদায় সত্থারং আপুচ্ছিত্বা জেতবনতো রাজগহং অগমংসু, রাজগহবাসিনো দ্বেপি তযোপি বহূপি একতো হুত্বা আগন্তুক দানং অদংসু। অথেক দিবসং আযস্মা সারিপুত্তো অনুমোদনং করোন্তো "উপাসকা, একো সয়ং দানং দেতি পরং ন সমাদপেতি সো নিব্বত্ত নিব্বত্তট্ঠানে ভোগসম্পদং লভতি, নো পরিবার সম্পদং।

---

# দেবদত্তের উপাখ্যান। ৭

১। "অনিক্কসাব"—এই ধর্ম্মদেশনা শাস্তা জেতবনে বাস করিবার সময় রাজগৃহে দেবদত্তের কাষায় লাভের কথাপ্রসঙ্গে কহিয়াছিলেন।

২। এক সময়ে অগ্রশ্রাবকদ্বয় আপনাদের পাঁচশত পাঁচশত ভিক্ষু পরিজন লইয়া শাস্তার সম্মতি ক্রমে জেতবন হইতে রাজগৃহে গমন করিয়াছিলেন। রাজগৃহবাসীরা দুইজন, তিনজন বা বহুজন একত্র হইয়া তাঁহাদিগকে আগন্তুক ভাবে ভিক্ষা দান করিয়াছিল। একদিন আয়ুষ্মান সারিপুত্র পুণ্যানুমোদন করিতে করিতে উপাসকদিগকে সম্বোধন করিয়া বলিয়াছিলেন—"হে উপাসকগণ, কেহ নিজে দান দেয় কিন্তু পরকে দানে উৎসাহিত করে না, সে যেখানে যেখানে জন্মগ্রহণ করে, সেখানে সেখানে ভোগ-সম্পদ লাভ করে, কিন্তু পরিজন সম্পদ লাভ করে না।

একো পরং সমাদপেতি সযং ন দেতি, সো নিব্বত্ত নিব্বত্তট্ঠানে পরিবার সম্পদং লভতি, নো ভোগসম্পদং। একো সযম্পি ন দেতি পরম্পি ন সমাদপেতি সো নিব্বত্তট্ঠানে কঞ্জিকমত্তম্পি কুচ্ছিপূরং ন লভতি; অনাথো হোতি নিপ্পচ্চয়ো। একো সযম্পি দেতি পরম্পি সমাদপেতি সো নিব্বত্ত নিব্বত্তট্ঠানে অত্তভাবসতেপি অত্তভাবসহস্সেপি অত্তভাব সত সহস্সেপি ভোগ-সম্পদং চেব পরিবারসম্পদঞ্চ লভতী”তি এবং ধম্মং দেসেসি।

৩। তমকো পণ্ডিতপুরিসো সুত্বা “অচ্ছরিয়া বত ভো ধম্মদেসনা, সুকারণং কথিতং, মযা ইমাসং দ্বিন্নং সম্পত্তীনং নিপ্ফাদকং কম্মং কাতুং বট্টতী”তি চিন্তেত্বা “ভন্তে, স্বে মযহং ভিক্খং গণ্হথা”তি থেরং নিমন্তেসি।

---

কেহ পরকে দানে উৎসাহিত করে, কিন্তু নিজে দেয় না, সে যেখানে যেখানে জন্মগ্রহণ করে, সেখানে সেখানে পরিজন-সম্পদ লাভ করে, কিন্তু ভোগসম্পদ লাভ করে না। কেহ নিজেও দান দেয় না, পরকেও উৎসাহিত করে না, সে যেখানে যেখানে জন্মগ্রহণ করে সেখানে সেখানে উদরপূর্ণ কাঁজি মাত্রও পায় না, অনাথ ও মন্দভাগ্য হয়। আর কেহ নিজেও দান দেয়, পরকেও উৎসাহিত করে, সে যেখানে জন্মগ্রহণ করে সেখানে শতজন্মেও, সহস্র জন্মেও, শতসহস্র জন্মেও ভোগ-সম্পদ ও পরিজন-সম্পদ দুই লাভ করে।” তিনি এইরূপ ধর্ম্মদেশনা করিলেন।

৩। তাহা শুনিয়া একজন পণ্ডিত লোক ভাবিলেন—“আশ্চর্য্য এই ধর্ম্ম-দেশনা, বেশ কারণ বলা হইয়াছে। এই দুই সম্পত্তি যাহাতে লাভ হয় আমাকে তেমন কর্ম্ম করিতে হইবে।” ইহা চিন্তা করিয়া তিনি অগ্রশ্রাবককে কহিলেন—“ভন্তে, আগামী কল্য আমার ভিক্ষা গ্রহণ করুন।” এই বলিয়া স্থবিরকে নিমন্ত্রণ করিলেন।

"কিত্তকেহি তে ভিক্খূহি অথো উপাসকা"তি?

"কিত্তকা পন বো ভন্তে, পরিবারা"তি?

"সহস্সমত্তা উপসকা"তি।

"সব্বেহেব সদ্ধিং স্বে ভিক্খং গণ্হথ ভন্তে"তি।

থেরো অধিবাসেসি, উপাসকো নগরবীথিয়ং চরন্তো—"অম্ম, তাত, মযা ভিক্খুসহস্সং নিমন্তিতং, তুম্হে কিত্তকানং ভিক্খূনং ভিক্খং দাতুং সক্খিস্সথ, তুম্হে কিত্তকানং"তি সমাদপেসি। মনুস্সা অত্তনো অত্তনো পহোনকনিযামেন "মযং দসন্নং দস্সাম" —"মযং বীসতিয়া"—"মযং সতস্সা"তি আহংসু। উপাসকো—"তেন হি একস্মিং ঠানে সমাগমং কত্বা একতোব পচিস্সাম, সব্বে তিল তণ্ডুল সপ্পি ফাণিতাদীনি সমাহরথা"তি একট্ঠানে সমাহরাপেসি।

---

"উপাসক, তোমার কয়জন ভিক্ষু চাই?"

"ভন্তে, আপনারা কতজন আছেন?

"সহস্রজন উপাসক।"

"সকলকে নিয়া আগামী কল্য ভিক্ষা গ্রহণ করুন, ভন্তে।"

স্থবির সম্মত হইলেন। উপাসক নগরপথে বিচরণ করিয়া সকলকে সম্বোধন করিয়া কহিতে লাগিল—"বাবা গো, মা গো, আমি সহস্র ভিক্ষু নিমন্ত্রণ করিয়াছি, আপনারা কতজন ভিক্ষুকে ভিক্ষা দিতে পারিবেন? আপনারা কতজনকে পারিবেন?" এই বলিয়া সকলকে দান কার্য্যে উৎসাহিত করিলেন। লোকেরা যাহার যেমন সামর্থ্য, "আমরা দশজনকে দিব," "আমরা বিশজনকে দিব," "আমরা শতজনকে দিব," এইরূপ বলিল। উপাসক বলিলেন—"তাহা হইলে এক জায়গায় মিলিত হইয়া একত্রে পাক করিব। সকলে ডাল, চাউল, তিল, সর্পি ও গুড়াদি নিয়া আস" এই বলিয়া সকলের জিনিষ একস্থানে আনয়ন করাইলেন।

৪। অথস্সএকো কুটুম্বিকো সতসহস্সগ্ঘনিকং গন্ধকাসাব বত্থং দত্বা "সচে তে দানবট্টং পন নপ্পহোতি ইদং বিস্সজ্জেত্বা যদূনং তং পূরেয্যাসি। সচে পহোতি যস্সিচ্ছসি তস্স ভিক্খুনো দদেয়্যাসী"তি আহ। তস্স সব্বং দানবট্টং পহোসি, কিঞ্চি উনং নহোসি। সো মনুস্সে পুচ্ছি "ইদং অয়্যা, কাসাবং একেন কুটুম্বিকেন এবং নাম বত্বা দিন্নং, অতিরেকং জাতং, কস্স নং দেমা"তি? একচ্চে "সারিপুত্তত্থেরস্সা"তি আহংসু। একচ্চে "থেরো সস্সপাকসময়ে আগন্ত্বা গমনসীলো, দেবদত্তো অম্হাকং মঙ্গলামঙ্গলেসু সহাযো, উদকমণিকো বিয নিচ্চপ্পতিট্ঠিতো, তস্স তং দেমা"তি আহংসু। সম্বাহুলিকায কথাযাপি "দেবদত্তস্স দাতব্বং"তি বত্তারো বহুতরা অহেসুং। অথ নং দেবদত্তস্স অদংসু।

---

৪। অতঃপর একজন কুটুম্বিক শতসহস্র মূল্যের এক সুগন্ধ কাষায় বস্ত্র দান করিয়া কহিলেন—"যদি আপনার দানীয় দ্রব্যের সঙ্কুলান না হয়, তবে ইহা বিক্রয় করিয়া, যাহা কম পড়ে তাহা পূরণ করিবেন। যদি কুলায় যে ভিক্ষুকে ইচ্ছা তাঁহাকে দান করিবেন।" তাঁহার সব দান-সামগ্রী পর্য্যাপ্ত পরিমাণ হইল। কিছুই কম পড়িল না। তিনি উপস্থিত লোক দিগকে জিজ্ঞাসা করিলেন—"মহাশয়েরা। দেখুন, এই কাষায়বস্ত্র খানা একজন কুটুম্বিক এইরূপ বলিয়া দিয়াছেন, ইহা এখন অতিরিক্ত হইয়াছে, কাহাকে দিব?" কেহ কেহ বলিল—"সারিপুত্র স্থবিরকে।" কেহ কেহ বলিল—"সারিপুত্র স্থবির শস্য পাকিলে [ সুখের সময় ] আসিয়া চলিয়া যান, দেবদত্ত আমাদের মঙ্গলামঙ্গলের সহায়, বৃহৎ উদক কুম্ভের ন্যায় নিত্যপ্রতিষ্ঠিত, এইখানা তাঁহাকে দিব। সকলের মত লইয়া দেখা গেল দেবদত্তকেই অধিক লোকের দিবার ইচ্ছা, কাজেই ইহা দেবদত্তকে দেওয়া হইল।

সো তং ছিন্দিত্বা সংবিদহিত্বা রজিত্বা নিবাসেত্বা পারুপিত্বা বিচরতি। তং দিস্বা "নযিদং দেবদত্তস্‌স অনুচ্ছবিকং, সারিপুত্তত্থেরস্‌স অনুচ্ছবিকং দেবদত্তো অত্তনো অননুচ্ছবিকং নিবাসেত্বা পারুপিত্বা বিচরতী"তি বদিংসু।

৫। অথেকো দিসাবাসিকো ভিক্‌খু রাজগহা সাবত্থিং গন্ত্বা সত্থারং বন্দিত্বা কতপটিসন্থারো সত্থারা দ্বিন্নং অগ্‌গসাবকানং ফাসু বিহারং পুচ্ছিতো আদিতো পট্‌ঠায সব্বং তং পবত্তিং আরোচেসি। সত্থা—"নখো ভিক্‌খু, ইদানেবেসো অত্তনো অননুচ্ছবিকং বত্থং ধারেতি পুব্বেপি ধারেসি যেবা"তি বত্বা অতীতং আহরি :—

৬। অতীতে বারাণসিযং ব্রহ্মদত্তে রজ্জং কারেন্তে বারাণসী-বাসী একো হত্থিমারকো হত্থীং মারেত্বা মারেত্বা দন্তে চ নখে চ অন্তানি চ ঘনমংসঞ্চ আহরিত্বা বিক্কিণন্তো জীবিকং কপ্পেতি।

---

তিনি তাহা ছিঁড়িয়া শেলাই ও রঞ্জিত করিয়া পরিধান পূর্ব্বক বিচরণ করিতে লাগিলেন। তাহা দেখিয়া কেহ কেহ বলিতে লাগিল—"ইহা দেবদত্তের যোগ্য নয়, সারিপুত্র স্থবিরেরই যোগ্য, দেবদত্ত আপনার অযোগ্য বস্ত্র পরিধান করিয়া বিচরণ করিতেছেন।"

৫। অনন্তর অন্যস্থানের একজন ভিক্ষু রাজগৃহ হইতে শ্রাবস্তীতে গমন করিয়া শাস্তাকে বন্দনা করিলেন। শাস্তা তাঁহার কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিয়া অগ্রশ্রাবকদ্বয় কেমন আছেন জানিতে চাহিলেন। তিনি প্রথম হইতে সমস্ত বৃত্তান্ত বলিলেন। শাস্তা কহিলেন—"ভিক্ষু, সে যে এখন তাহার অযোগ্য বস্ত্র ধারণ করিতেছে তাহা নয়, পূর্ব্বেও করিয়াছিল।" ইহা বলিয়া অতীতের কথা বলিতে লাগিলেন :—

৬। পূর্ব্বকালে ব্রহ্মদত্ত যখন বারাণসীতে রাজত্ব করিতেছিলেন বারাণসী বাসী জনৈক হস্তীমারক হস্তী মারিয়া দন্ত, নখ, অন্ত্র ও ঘনমাংস লইয়া বিক্রয় করিত এবং বিক্রয় লব্ধ অর্থে জীবিকা নির্ব্বাহ করিত।

অথেকস্মিং অবঞ্ঞে অনেকসহস্সা হত্থী গোচরং গহেত্বা গচ্ছন্তা পচ্চেকবুদ্ধে দিস্বা ততো পট্ঠায গচ্ছমানা গমনাগমনকালে জন্নু-কেহি নিপতিত্বা বন্দিত্বা পক্কমন্তি। একদিবসং হত্থিমারকো তং কিরিযং দিস্বা "অহং ইমে কিচ্ছেন মারেমি, ইমে চ গমনাগমন-কালে পচ্চেকবুদ্ধে বন্দন্তি, কিন্নু খো দিস্বা বন্দন্তী"তি চিন্তেন্তো কাসাবন্তি সল্লক্খেত্বা মযাপিদানি কাসাবং লদ্ধুং বট্টতী"তি চিন্তেত্বা একস্স পচ্চেকবুদ্ধস্স জাতস্সরং ওরুয্হ নহাযন্তস্স তীরে ঠপিতেসু কাসাবেসু চীবরং থেনেত্বা তেসং হত্থীনং গমনাগমনমগ্গে সত্তিং গহেত্বা সসীসং পারুপিত্বা নিসীদতি। হত্থী তং দিস্বা পচ্চেক-বুদ্ধোতি সঞ্ঞায বন্দিত্বা পক্কমন্তি। সো তেসং সব্বপচ্ছতো গচ্ছন্তং সত্তিযা পহরিত্বা মারেত্বা দন্তাদীনি গহেত্বা সেসং ভূমিযং নিখনিত্বা গচ্ছতি।

---

এক বনে বহু সহস্র হস্তী চরিতে যাইবার সময় এক পচ্চেক বুদ্ধকে দেখিতে পাইল। সেদিন হইতে বরাবর গমনাগমনের সময় ভূমিতে জানু নত করিয়া তাঁহাকে বন্দনা করিত। একদিন হস্তীমারক সেই ব্যাপার দেখিয়া ভাবিল—"আমি অনেক কষ্ট করিয়া এদের মারি, এরা দেখিতেছি আসিতে যাইতে পচ্চেক বুদ্ধকে বন্দনা করে, কি দেখিয়া বন্দনা করে ?" সে ভাবিয়া স্থির করিল—"কাষায় বসন দেখিয়াই বন্দনা করে, আমাকেও কাষায় বস্ত্র যোগাড় করিতে হইবে। একদিন সে দেখিল জনৈক পচ্চেক বুদ্ধ সরোবরের তীরে কাষায় বস্ত্র রাখিয়া জলে নামিয়া অবগাহন করিতেছেন। সে সুযোগ পাইয়া চীবর চুরি করিল। অতঃপর হস্তী সকলের গমনাগমন পথে কাষায়বস্ত্রে মস্তক আবৃত করিয়া অস্ত্রহস্তে বসিয়া রহিল। হস্তী তাহাকে দেখিয়া পচ্চেক বুদ্ধ ভ্রমে বন্দনা করিয়া চলিতে লাগিল। সে সেই দলের সর্ব্বপশ্চাৎ গমনকারী হস্তীকে অস্ত্রের আঘাতে মারিয়া দন্তাদি গ্রহণ পূর্ব্বক অবশিষ্ট ভূমিতে পুতিয়া চলিয়া যাইত।

৭। অপরভাগে বোধিসত্তো হত্থিযোনিয়ং পটিসন্ধিং গহেত্বা হত্থিজেট্‌ঠকো যূথপতি অহোসি। তদাপি সো তথেব করোতি। মহাপুরিসো অত্তনো পরিসায পরিহানিং ঞত্বা "কুহিং ইমে হত্থী গতা মন্দা জাতা"তি পুচ্ছিত্বা—

"ন জানাম সামী"তি বুত্তে—

"কুহিঞ্চি গচ্ছন্তা মং অনাপুচ্ছা ন গমিস্‌সন্তি, পরিপন্থেন ভবিতব্বং"তি চিন্তেত্বা "একস্মিং ঠানে কাসাবং পারুপিত্বা নিসিন্নস্‌স সন্তিকা পরিপন্থেন ভবিতব্বং"তি পরিসঙ্কিত্বা "তং পরিগণ্‌হিতুং বট্টতী"তি সব্বে হত্থী পুরতো পেসেত্বা সযং পচ্ছতো বিলম্বমানো আগচ্ছতি। সো সেসহত্থীসু বন্দিত্বা গতেসু মহাপুরিসং আগচ্ছন্তং দিস্বা চীবরং সংহরিত্বা সত্তিং বিস্‌সজ্জি। মহাপুরিসো

---

৭। পরে এক সময় বোধিসত্ত্ব হস্তীযোনিতে প্রতিসন্ধি গ্রহণ করিয়া যুথপতি হস্তীশ্রেষ্ঠ হইল। সে তখনও তেমন ভাবে হস্তী মারিত। মহাপুরুষ আপনার দল কমিয়া যাইতেছে দেখিয়া জিজ্ঞাসা করিল—"এই সব হাতী কোথায় গেল? কেন কম দেখাইতেছে?"

হাতীরা বলিল—"জানি না প্রভু।"

"কোথাও যাওয়ার সময় আমাকে জিজ্ঞাসা না করিয়া যাইও না, বিপদের সম্ভাবনা হইয়া থাকিবে।" এরূপ চিন্তা করিয়া—"ঐ একস্থানে কাষায়বস্ত্র আবৃত উপবিষ্ট ব্যক্তি হইতে ভয়ের কারণ হইয়া থাকিবে।" এই আশঙ্কায় যুথপতি স্থির করিল—"তাহাকে ধরিতে হইবে।" পরদিন বোধিসত্ত্ব সমস্ত হস্তীকে আগে পাঠাইয়া নিজে বিলম্ব করিয়া পশ্চাৎ আসিতেছিল। সকল হস্তী নমস্কার করিয়া চলিয়া গেলে হস্তীমারক যুথপতিকে আসিতে দেখিয়া চীবর অপনয়ন করিয়া শক্তি নিক্ষেপ করিল। মহাপুরুষ

সত্তিং উপট্ঠপেন্তো আগচ্ছন্তো পচ্ছতো পটিক্কমিত্বা সত্তিং বঞ্চেসি। অথ নং "ইমিনা ইমে হত্থী নাসিতা"তি গণ্হিতুং পক্খন্দি। ইতরো একং রুক্খং পুরতো কত্বা নিলীয়ি।

৮। অথ নং রুক্খেন সদ্ধিং সোণ্ডায় পরিক্খিপিত্বা গহেত্বা ভূমিয়ং পোথেস্সামী"তি তেন নীহরিত্বা দস্সিতং কাসাবং দিস্বা "সচাহং ইমস্মিং দুস্সিস্সামি অনেকসহস্সেসু মে বুদ্ধ পচ্চেকবুদ্ধ-খীণাসবেসু লজ্জা চ নাম ভিন্না ভবিস্সতী"তি অধিবাসেত্বা "তযা মে এত্তকা ঞাতকা নাসিতা"তি পুচ্ছি।

"আম সামী"তি বুত্তে—

"কস্মা এবং ভারিয়ং কম্মমকাসি? অত্তনো অননুচ্ছবিকং বীতরাগানং অনুচ্ছবিকং বত্থং পরিদহিত্বা এবরূপং কম্মং করোন্তেন

---

সাবধানের সহিত আসিতেছিল, শক্তি নিক্ষেপ করিবা মাত্র পশ্চাৎ হটিয়া শক্তি এড়াইল। অতঃপর "এ এসব হাতী নাশ করিয়াছে" বলিয়া ধরিবার জন্য অগ্রসর হইল। সে একটি বৃক্ষের অন্তরালে লুক্কায়িত হইল।

৮। অতঃপর হস্তী বৃক্ষের সহিত তাহাকে শুণ্ডের দ্বারা জড়াইয়া ধরিয়া ভূমিতে প্রোথিত করিতে উদ্যত হইল। সে কাষায় বাহির করিয়া দেখাইল। তাহা দেখিয়া হস্তীরাজ ভাবিল—"যদি আমি ইহাকে দূষিত করি হাজার হাজার বুদ্ধ, পচ্চেকবুদ্ধ ও ক্ষীণাসবের প্রতি যে আমার লজ্জা-সম্ভ্রম আছে, তাহা নষ্ট হইয়া যাইবে।" এই চিন্তা করিয়া নিজের ক্রোধ সংবরণ করিয়া তাহাকে জিজ্ঞাসা করিল—"তুমি আমার এতগুলি জ্ঞাতি নাশ করিয়াছ?"

"হাঁ প্রভু।"

"কেন তুমি এরূপ গুরুতর কার্য্য করিলে? নিজের অযোগ্য বীতরাগগণের পরিধান যোগ্য কাপড় পরিয়া এমন কাজ করিয়া

ভারিয়ং তয়া কতং"তি এবরূপং পন বত্বা উত্তরিম্পি নিগ্গণ্হন্তো— "অনিক্কসাবো কাসাবং—পে—ন সো কাসাবমরহতী"তি বত্বা "অয়্-যুত্তং কতং"তি আহ।

৯। সত্থা ইদং ধম্মদেসনং আহরিত্বা—"তদা হত্থিমারকো দেবদত্তো অহোসি, তস্স নিগ্গহকো হত্থিনাগো অহমেবা"তি জাতকং সমোধানেত্বা "ন ভিক্খবে ইদানেব পুব্বেপি দেবদত্তো অননুচ্ছবিকং বত্থং ধারেসিয়েবা"তি বত্বা ইমা গাথা অভাসি:—

"অনিক্কসাবো কাসাবং যো বত্থং পরিদহেস্সতি,
অপেতো দমসচ্চেন ন সো কাসাবমরহতি ৯
যো চ বন্তকসাবস্স সীলেসু সুসমাহিতো,
উপেতো দমসচ্চেন স বে কাসাবমরহতী"তি। ১০

---

তুমি অত্যন্ত অন্যায় কাজ করিয়াছ।" এইরূপ কহিয়া আরও উত্তরোত্তর নিগৃহীত করিবার জন্য—'অনিক্কসাবো কাসাবং' ইত্যাদি বলিয়া কহিলেন—'তুমি অযৌক্তিক কাজ করিয়াছ।"

৯। শাস্তা এই ধর্মদেশনা আহরণ করিলেন—'তখন দেবদত্ত ছিল হস্তীমারক, তাহার নিগ্রহকারী হস্তীরাজ ছিলাম আমি।" এই বলিয়া জাতক সমাপ্ত করিয়া কহিলেন—'ভিক্ষুগণ, দেবদত্ত কেবল এখন নয় পূর্বেও তাহার অযোগ্য বস্ত্রই ধারণ করিয়াছিল।" এই বলিয়া এই গাথাদ্বয় ভাষণ করিলেন:—

যে কামরাগাদি কলুষযুক্ত হইয়া গৈরিক বস্ত্র পরিধান করে, অথচ সত্য ও দমগুণবিহীন, সে প্রকৃতপক্ষে গৈরিক বসনের অনুপযুক্ত। ৯
যিনি কলুষমুক্ত, শীলে সুপ্রতিষ্ঠিত, সংযতেন্দ্রিয় ও সত্যপরায়ণ তিনিই গৈরিক বসন ধারণের যোগ্য। ১০

ছদ্দন্তজাতকেনাপি চ অযমত্থো দীপেতব্বোতি।

১০। তত্থ—"অনিক্কসাবো"তি কামরাগাদীহি কসাবেহি সকসাবো। "পরিদহেস্সতী"তি—নিবাসন পারুপন অত্থরণবসেন পরিভুঞ্জিস্সতি, পরিদহিস্সতীতি পি পাঠো।

"অপেতো দমসচ্চেনা"তি—ইন্দ্রিয দমনেন চেব পরমত্থসচ্চপক্খিকেন বচীসচ্চেন চ অপেতো বিযুত্তো পরিচ্চত্তোতি অত্থো। "ন সো"তি —সো এবরূপো পুগ্গলো কাসাবং পরিদহিতুং নারহতি।

"বন্তকসাবস্সা"তি—চতূহি মগ্গেহি বন্তকসাবো ছড্ডিকসাবো পহীন কসাবো অস্স।

"সীলেসূ"তি—চতুপারিসুদ্ধি সীলেসু।

"সুসমাহিতো"তি—সুট্‌ঠু সমাহিতো সুট্‌ঠিতো।

---

'ছদ্দন্ত' জাতকের দ্বারা এই অর্থ আরও প্রকাশ করা উচিত।

১০। তথায়—অনিষ্কাশিত—কামরাগাদি কসাবের দ্বারা যুক্ত। "পরিধান করিবে"—নিবাসন ও পারুপনরূপে পরিধান করিবে ও আস্তরণরূপে ব্যবহার করিবে।

"দম-সত্য-পরিহীন"—ইন্দ্রিয় দমন ও পরমার্থসত্য পক্ষীয় সত্য বাক হইতে বিযুক্ত বা পরিত্যক্ত।

"সে অযোগ্য"—এইরূপ পুদ্গল কাষায় বস্ত্র পরিধান করিবার অযোগ্য।

"বমিত কলুষ—চতুর্মার্গ দ্বারা যাহার কসাব অপগত হইয়াছে, প্রহীন কসাব [ কামরাগাদি কসাবহীন ]।

"শীল সমূহে"—চারিপরিশুদ্ধি শীল সমূহে।

"সুষ্ঠু সমাহিত"—সুসমাহিত, সুস্থিত।

"উপেতো"তি—ইন্দ্রিযদমনেন চেব বুত্তপ্পকাবেন সচ্চেন চ উপগতো। "স বে"তি সো এবরূপো পুগ্‌গলো, তং গন্ধকাসাববত্থং অবহতীতি।

গাথা পবিযোসানে সো দিসাবাসিকো ভিক্‌খু সোতোপন্নো জাতো। অঞ্ঞেপি বহূ সোতাপত্তিফলাদীনি পাপুণিংসূতি। দেসনা মহাজনস্‌স সাত্থিকা অহোসী"তি।

—:০:—

"সমন্বিত"—ইন্দ্রিয় দমন ও চাবি প্রকাব সত্যেব* দ্বাবা উপগত।

"যোগ্য সেই"—সেই এইরূপ পুদ্গল সেই সুগন্ধ কাষায় বস্ত্রেব উপযুক্ত।

গাথা অবসানে আগন্তুক ভিক্ষু স্রোতাপন্ন হইয়াছিল, অপর বহু-জনও স্রোতাপত্তি ফলাদি প্রাপ্ত হইয়াছিল। দেশনা বহুজনের সার্থক হইয়াছিল।

* দুঃখ সত্য, সমুদয় সত্য, নিবোধ সত্য ও মার্গ সত্য।

# অগ্‌গসাবক-বত্থু। ৮

১। "অসারে সারমতিনো"তি ইমং ধম্মদেসনং সত্থা বেলুবনে বিহরন্তো অগ্‌গসাবকেহি নিবেদিতং সঞ্জযস্স অনাগমনং আরব্‌ভ কথেসি। তত্রাযং আনুপুব্বীকথা :—

২। অম্হাকং হি সত্থা ইতো কপ্পসতসহস্সাধিকানং চতুন্নং অসঙ্খেয্যানং মত্থকে অমরবতীনগরে সুমেধো নাম ব্রাহ্মণকুমারো হুত্বা সব্বসিপ্পেসু নিপ্‌ফত্তিং পত্বা মাতাপিতুন্নং অচ্চযেন অনেক কোটিসঙ্খং ধনং পরিচ্চজিত্বা ইসিপব্বজ্জং পব্বজিত্বা হিমবন্তে বসন্তো

---

# অগ্রশ্রাবকের উপাখ্যান। ৮

১। "অসারে সার মনে করে" এই ধর্ম্মদেশনা শাস্তা বেণুবনে বাস করিবার সময় অগ্রশ্রাবকদ্বয় কথিত সঞ্জয়ের অনাগমন-কথা-প্রসঙ্গে বলিয়াছিলেন। তথায় এই আনুপূর্ব্বিক কথা :—

২। আমাদের শাস্তা [গৌতম বুদ্ধ] লক্ষকল্পাধিক চারি অসংখ্য কল্প পূর্ব্বে অমরবতী নগরে সুমেধ নামক ব্রাহ্মণ কুমার হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন। তিনি সর্ব্বপ্রকার বিদ্যায় ব্যুৎপত্তি লাভ করিয়া মাতা পিতার মৃত্যুর পর অনেক কোটি ধন পরিত্যাগ করত ঋষি প্রব্রজ্যা অবলম্বন করিয়াছিলেন। তিনি হিমালয়ে বাস করিবার সময়

ঝানাভিঞ্ঞং নিব্বত্তেত্বা আকাসেন গচ্ছন্তো দীপঙ্কর দসবলস্স সুদস্সন বিহারতো রম্মনগরং পবিসনত্থায় মগ্গং সোধযমানং জনং দিস্বা সযম্পি একং পদেসং গহেত্বা তস্মিং অসোধিতে যেব আগতস্স সত্থুনো অত্তানং সেতুং কত্বা কললে অত্থরিত্বা "সত্থা সসাবকসঙ্ঘো কললং অনক্কমিত্বা মং অক্কমন্তো গচ্ছতু"তি নিপন্নো। সত্থারা তং দিস্বাব "বুদ্ধঙ্কুরো এস অনাগতে কপ্পসতসহস্সাধিকানং চতুন্নং অসঙ্খেয্যানং পরিযোসানে গোতমো নাম বুদ্ধো ভবিস্সতী"তি ব্যাকতো

৩। তস্স সত্থুনো অপরভাগে কোণ্ডঞ্ঞো, মঙ্গলো, সুমনো রেবতো, সোভিতো, অনোমদস্সী, পদুমো, নারদো, পদুমুত্তরো, সুমেধো, সুজাতো, পিযদস্সী, অত্থদস্সী, ধম্মদস্সী, সিদ্ধত্থো, তিস্সো, ফুস্সো, বিপস্সী, সিখী, বেস্সভূ, ককুসন্ধো, কোণাগমনো, কস্সপোতি

---

ধ্যানাভিজ্ঞা উৎপন্ন করিযাছিলেন। একদিন তিনি আকাশপথে যাইবার সময দেখিলেন লোকেরা সুদর্শন বিহার হইতে রম্যনগরে দীপঙ্কর দশবলের গমনোপলক্ষে পথ সংস্কার করিতেছে। তাহা দেখিয়া তিনি নিজেও একস্থানে গিয়া সংস্কার কার্য্যে যোগদান করিলেন। তাঁহার পথ-সংস্কার কার্য্য সমাপ্ত না হইতেই শাস্তা আসিযা পড়িলেন। তিনি তৎক্ষণাৎ কর্দ্দমের উপর সেতু হইয়া পতিত হইলেন। তিনি ইচ্ছা করিলেন—"শাস্তা ও তাঁহার শ্রাবকসঙ্ঘ কর্দ্দম মর্দ্দিত না করিয়া আমার উপর দিযাই অগ্রসর হইতে থাকুন।" শাস্তা তাঁহাকে দেখিযা কহিলেন—"ইনি বুদ্ধাঙ্কুর, শত সহস্র কল্পাধিক চারি অসংখ্যেয় কাল পরে ইনি গৌতম নামক বুদ্ধ হইবেন।"

৩। সেই দীপঙ্কর বুদ্ধের পরে কোণ্ডণ্য, মঙ্গল, সুমন, রেবত, শোভিত, অনোমদর্শী, পদুম, নারদ, পদুমোত্তর, সুমেধ, সুজাত, প্রিযদর্শী, অর্থদর্শী, ধর্ম্মদর্শী, সিদ্ধার্থ, তিষ্য, ফুস্স, বিপর্শী, শিখী, বেশ্বভূ, ককুসন্ধ, কোণাগমন, কশ্যপ

লোকং ওভাসেত্বা উপ্পন্নানং ইমেসম্পি তেবীসতিযা বুদ্ধানং সন্তিকে লদ্ধব্যাকরণো দসপারমিযো দসউপপারমিযো দসপরমত্থপারমিযোতি সমতিংসপারমিযো পূরেত্বা বেস্সন্তরত্তভাবে ঠিতো পঠবিকম্পনানি মহাদানানি দত্বা পুত্তদারং পরিচ্চজিত্বা আযুপরিযোসানে তুসিতপুরে নিব্বত্তিত্বা তত্থ যাবতাযুকং ঠত্বা দসসহস্স চক্কবালদেবতাহি সন্নি-পতিত্বা—

"কালোযং তে মহাবীর উপ্পজ্জ মাতুকুচ্ছিযং,
সদেবকং তারযন্তো বুজ্ঝস্সু অমতং পদং"তি।

---

এই ত্রয়োবিংশতি বুদ্ধ ত্রিলোক উদ্ভাসিত করিয়া উৎপন্ন হইয়াছিলেন। তাঁহারাও তাঁহার সম্পর্কে এইরূপ ভবিষ্যদ্বাণী ব্যক্ত করিয়াছিলেন। তিনি দশপারমিতা †, দশ উপপারমিতা * ও দশ পরমার্থ পারমিতা ‡ এই ত্রিংশ পারমিতা সমভাবে পূর্ণ করিয়া 'বেস্সন্তর' জন্মে পৃথিবী-বিকম্পী মহাদান দিয়া স্ত্রী-পুত্র পরিত্যাগ করিয়া আয়ুশেষে তুষিত পুরীতে উৎপন্ন হইয়াছিলেন। সেখানে আয়ুষ্কাল থাকিবার পর দশসহস্র চক্রবাল-দেবতা একত্রিত হইয়া তাঁহাকে কহিলেন—

"হে মহাবীর, আপনার এই ত সময়, জননী জঠরে উৎপন্ন হউন,
দেবসহ নরগণকে ত্রাণ করিবার জন্য অমৃতপদ অধিগত হউন।"

---

† দান, শীল, নৈষ্ক্রম্য, প্রজ্ঞা, বীর্য্য, ক্ষান্তি, সত্য, অধিষ্ঠান, মৈত্রী ও উপেক্ষা এই দশবিধ পারমিতা। ধন-সম্পত্তি দান করিয়া পূর্ণ করার নাম পারমিতা।

* অঙ্গ-প্রত্যঙ্গ দান করিয়া পূর্ণ করার নাম উপপারমিতা।

‡ জীবন দান করিয়া পূর্ণ করার নাম পরমার্থ পারমিতা।

৪। বুত্তে পঞ্চমহাবিলোকনানি বিলোকেত্বা ততো চুতো সক্যরাজ-কুলে পটিসন্ধিং গহেত্বা তত্থ মহাসম্পত্তিয়া পরিহরিযমানো অনু-ক্কমেন ভদ্রযোব্বনং পত্বা তিণ্ণং উতূনং অনুচ্ছবিকেসু তীসু পাসাদেসু দেবলোকসিরিং বিয রজ্জসিরিং অনুভবন্তো উয্যানকীলায় গমন সময়ে অনুক্কমেন জিণ্ণ ব্যাধি মত সঙ্খাতে তযো দেবদূতে দিস্বা সঞ্জাতসংবেগো নিবত্তিত্বা চতুত্থবারে পব্বজিতরূপং দিস্বা "সাধু পব্বজ্জা"তি পব্বজ্জায রুচিং উপ্পাদেত্বা উয্যানং গন্ত্বা তত্থ দিবসং খেপেত্বা মঙ্গলপোক্খরণীতীরে নিসিন্নো কপ্পকবেসং গহেত্বা আগতেন বিসস্কম্মুনা দেবপুত্তেন অলঙ্কতপটিয়ত্তো রাহুলকুমারসস্ জাতসাসনং সুত্বা পুত্তসিনেহসস্ বলবভাবং ঞত্বা "যাব ইদং বন্ধনং ন বড্ঢতি তাবদেব নং ছিন্দিসস্সামী'তি চিন্তেত্বা 'সায়ং নগরং পবিসন্তো—

---

৪। দেবতারা এইরূপ বলিলে তিনি পঞ্চমহা বিলোকিতব্য অবলোকন করিলেন। অতঃপর সেইস্থান হইতে চ্যুত হইয়া তিনি শাক্যরাজকুলে জন্ম নিলেন। তথায তিনি মহাসম্পত্তির মধ্যে বর্দ্ধিত হইয়া ক্রমে ভদ্র-যৌবন প্রাপ্ত হইলেন। তিন ঋতুর উপযুক্ত তিনখানা প্রাসাদে দেবলোক শ্রীর ন্যায় রাজ্যশ্রী ভোগ করিতে লাগিলেন। তিনি উদ্যান ক্রীড়ায যাইবার সময় অনুক্রমে জীর্ণ, পীড়িত ও মৃতরূপী তিনজন দেবদূত দেখিতে পাইয়া সঞ্জাত সংবেগ হইয়া প্রত্যাবর্ত্তন করিযাছিলেন। চতুর্থবারে প্রব্রজিতরূপ দেখিয়া "সাধু প্রব্রজ্যা" বলিয়া প্রব্রজ্যায অভিরুচি উৎপন্ন করত উদ্যানে প্রবেশ করিযা সেস্থানে দিবাভাগ ক্ষেপণ করিলেন। নাপিতরূপী বিশ্বকর্ম্মা দেবপুত্র আসিয়া মঙ্গলপুষ্করিণীতীরে উপবিষ্ট বোধিসত্ত্বের দেহ অলঙ্কৃত করি-লেন। এমন সময় রাহুল কুমারের জন্ম সংবাদ তাঁহার শ্রবণ গোচর হইল। তিনি পুত্র স্নেহের বলবত্তার বুঝিতে পারিয়া চিন্তা করিলেন— "এই বাঁধন শক্ত না হইতেই ছিঁড়িব।" এইরূপ চিন্তা করিযা সন্ধ্যার সময় নগরে প্রবেশ করিতেছেন এমন সময় শুনিতে পাইলেন—

"নিব্বুতা নূন সা মাতা নিব্বুতো নূন সো পিতা,
নিব্বুতা নূন সা নারী যস্সাযং ঈদিসো পতী"তি ।

৫। কিসাগোতমিযা নাম পিতুচ্ছাধীতায ভাসিতং ইমং গাথং সুত্বা "অহং ইমায নিব্বুতপদং সাবিতো"তি মুত্তাহারং ওমুঞ্চিত্বা তস্সা পেসেত্বা অত্তনো ভবনং পবিসিত্বা সিরিসযনে নিপন্নো নিদ্দূপগতানং নাটকিত্থীনং বিপ্পকারং দিস্বা নিব্বিন্নহদযো ছন্নং উট্ঠাপেত্বা কন্থকং আহরাপেত্বা কন্থকং আরুয্হ ছন্ন সহাযো দসসহস্সচক্কবাল দেবতাহি পরিবুতো মহাভিনিক্খমণং নিক্খমিত্বা অনোমা নাম নদীতীরে পব্বজিত্বা অনুক্কমেন রাজগহং গন্ত্বা তত্থ পিণ্ডায চরিত্বা পণ্ডবপব্বত পব্ভারে নিসিন্নো মগধরঞ্ঞা রজ্জেন নিমন্তিযমানো

---

"সে মাতা নিশ্চয় নিবৃতা, সে পিতা নিশ্চয় নিবৃত, যাহাদের এমন পুত্র,
সে নারী নিশ্চয় নিবৃতা, যাহার এমন পতি।"

৫। তাঁহার পিসতুতা ভগিনী কৃশাগৌতমী তাঁহাকে দেখিয়া এই গাথা ভাষণ করিয়াছিলেন। তিনি এইকথা শুনিয়া বলিয়া উঠিলেন—"অহো, ইনি আমাকে নিবৃতপদ শ্রবণ করাইলেন" এই বলিযা নিজের মুক্তাহার উন্মুক্ত করিয়া তাঁহর নিকট উপঢৌকন পাঠাইলেন। তিনি নিজের ভবনে প্রবেশ করিয়া শ্রীশযনে শযন করিযা নিদ্রিতা নর্ত্তকিগণের বিকৃতাকার দেখিয়া সংসারের প্রতি বীতরাগ হইলেন। ছন্নকে ঘুম হইতে জাগরিত করিয়া কণ্টক নামক অশ্বকে আনাইলেন এবং তাহাতে আরোহণ করত দশ-সহস্র চক্রবাল-দেবতার দ্বারা পরিবৃত হইয়া ছন্নের সাহায্যে মহা অভিনিক্রমণ করিলেন। অনোম নামক নদীতীরে প্রব্রজিত হইয়া অনুক্রমে রাজগৃহে গমন করিলেন। সেখানে ভিক্ষা করিয়া পণ্ডব পর্ব্বত গহ্বরে সমাসীন হইলে মগধরাজ গিয়া তাঁহাকে রাজ্য গ্রহণ করিতে নিমন্ত্রণ

তং পটিক্‌খিপিত্বা সব্বঞ্ঞুতং পত্বা অত্তনো বিজিতং আগমনত্থায তেন গহিতপটিঞ্ঞো আলারঞ্চ উদ্দকঞ্চ উপসংকমিত্বা তেসং সন্তিকে অধিগত বিসেসং অদিস্বা অনলংকরিত্বা ছব্বস্‌সানি মহাপধানং পদহিত্বা বিসাখ পুণ্ণমদিবসে পাতোব সুজাতায দিন্নপাযাসং পরিভুঞ্জিত্বা নেরঞ্জরায নদিযা সুবন্নপাতিং পবাহেত্বা নেরঞ্জরায নদিযাতীরে মহাবনসণ্ডে নানাসমাপত্তীহি দিবসভাগং বীতিনামেত্বা সাযণ্‌হসমযে সোত্থিযেন দিন্নং তিণং গহেত্বা কালেন নাগরাজেন অভিত্থুতগুণো বোধিমণ্ডং আরুয্‌হ তিণানি সন্থরিত্বা "ন তাবিমং পল্লঙ্কং ভিন্দিস্‌সামি যাব মে অনুপাদায আসবেহি চিত্তং বিমুচ্চতী"তি পটিঞ্ঞং কত্বা পুরত্থাভিমুখো নিসীদিত্বা সুরিযে অনত্থমিতে যেব মারবলং বিধমিত্বা পঠমযামে পুব্বেনিবাসঞ্ঞাণং মজ্ঝিমযামে চুতূপপাতঞ্ঞাণং পত্বা পচ্ছিম-

---

করিলেন। তিনি তাহা প্রত্যাখ্যান করিলেন। মগধরাজ তাঁহাকে সর্ব্বজ্ঞতা প্রাপ্তির পরে তাঁহার রাজ্যে আসিতে প্রতিশ্রুতি করাইলেন। অনন্তর তিনি আলার ও উদ্র'কর নিকট গেলেন। তাঁহাদের নিকট শিখিবার বিশেষ কিছু না দেখিয়া, তাঁহাদের জ্ঞান অপর্য্যাপ্ত মনে করিয়া ছয় বৎসরকাল ধরিয়া কঠোর তপশ্চর্য্যা করেন। অতঃপর বৈশাখী পূর্ণিমা দিবসে প্রভাতে সুজাতার প্রদত্ত পায়স ভোজন করিয়া নৈরঞ্জনা নদীতীরে মহাবনাংশে নানা 'সমাপত্তি' দ্বারা দিবাভাগ অতিক্রম করিলেন। সায়াহ্ন সময়ে সোত্থিয়ের প্রদত্ত তৃণ গ্রহণ করিয়া কাল নামক নাগরাজের দ্বারা অভিস্তুত হইয়া, বোধিমণ্ডপে আরোহন পূর্ব্বক তৃণ বিছাইয়া প্রতিজ্ঞা করিলেন—যাহাতে আর জন্ম নিতে না হয় সেইরূপ ভাবে আমার চিত্ত আস্রব (তৃষ্ণা) হইতে মুক্ত না হওয়া পর্য্যন্ত আমি এই আসন ভাঙ্গিব না" সঙ্কল্প করিয়া তিনি পূর্ব্বাভিমুখী হইয়া উপবেশন করিলেন। সূর্য্য অস্তমিত না হইতেই মারসৈন্য বিধ্বস্ত করিয়া রাত্রির প্রথম যামে পূর্ব্ব জন্মের জ্ঞান, মধ্যম যামে সত্ত্বদের চ্যুতি-উৎপত্তি জ্ঞান প্রাপ্ত

যামাবসানে পচ্চযাকারে ঞাণং ওতারেত্বা দসবল চতুবেসারজ্জাদি সব্বগুণ পতিমণ্ডিতং সব্বঞ্ঞুত ঞাণং পটিবিজ্ঝিত্বা সত্তসত্তাহং বোধি-মণ্ডে বীতিনামেত্বা অট্ঠমে সত্তাহে অজপালনিগ্রোধমূলে নিসিন্নো ধম্মগম্ভীরতা পচ্চবেক্খণেন অপ্পোস্সুক্কতং আপজ্জমানো দসসহস্স চক্কবাল মহাব্রহ্মপরিবারেন সহম্পতি ব্রহ্মুনা আযাচিত ধম্মদেসনো বুদ্ধচক্খুনা লোকং ওলোকেত্বা ব্রহ্মুনো চ অজ্ঝেসনং অধিবাসেত্বা "কস্সন্নু খো অহং পঠমং ধম্মং দেসেয্যং"তি ওলোকেন্তো আলা-রুদ্দকানং কালকতভাবং ঞত্বা পঞ্চবগ্‌গিযানং ভিক্খূনং বহূপকারতং অনুস্সরিত্বা উট্ঠাযাসনা কাসিপুরং গচ্ছন্তো অন্তরামগ্গে উপকেন সদ্ধিং মন্তেত্বা আসাল্হপুণ্ণমদিবসে ইসিপতনে মিগদাযে পঞ্চবগ্‌গিযানং

---

হইলেন। শেষ যামের অবসানে প্রত্যয়াকারে জ্ঞান অবতরণ করাইয়া দশবল-চতুর্বৈশারদ্যাদি সর্ব্বগুণ প্রতিমণ্ডিত সর্ব্বজ্ঞতা জ্ঞান প্রাপ্ত হইলেন। তৎপর সাত সপ্তাহকাল বোধিমণ্ডপে অতিবাহিত করিলেন। অষ্টম সপ্তাহে অজপাল ন্যগ্রোধমূলে গমন করিলেন। সেখানে উপবেশন করিয়া ধর্ম্মের গভীর ভাব প্রত্যবেক্ষণ করত প্রচারে মন্দোৎসাহ হইলেন। ইহাতে দশসহস্র চক্রবালের মহাব্রহ্মাগণ দ্বারা পরিবৃত হইয়া ব্রহ্মা সহম্পতি আসিয়া তাঁহাকে ধর্ম্মদেশনা করিতে প্রার্থনা করিলেন। অতঃপর তিনি বুদ্ধচক্ষুদ্বারা লোক অবলোকন করিয়া এবং ব্রহ্মার প্রার্থনায় সম্মত হইয়া—"আমি কাহাকে প্রথম ধর্ম্মদেশনা করিব" এইরূপ চিন্তা করিয়া জ্ঞানচক্ষু-দ্বারা অবলোকন করিলেন। দেখিলেন আলার ও উদ্রক কাল প্রাপ্ত হইয়াছেন। তাহার পর পঞ্চবর্গীয় ভিক্ষুদিগকে স্মরণ করিলেন। তাঁহা-দিগের বহু উপকারের কথা মনে করিয়া আসন হইতে উঠিয়া কাশীপুর অভিমুখে যাত্রা করিলেন। পথিমধ্যে উপকের সহিত তাঁহার আলাপ হইল। আষাঢ়ী পূর্ণিমা দিবসে তিনি ঋষিপতনে মৃগদায়ে পঞ্চবর্গীয় ভিক্ষুর

বসনট্‌ঠানং পত্বা তে অনুচ্ছবিকেন সমুদাচাবেন সমুদাচবন্তে সঞ্ঞা-পেত্বা অঞ্ঞকোণ্ডঞ্ঞপমুখে অট্‌ঠাবস ব্রহ্মকোটিযো অমতং পাযেন্তো ধম্মচক্কং পবত্তেত্বা পবত্তবব ধম্মচক্কো পঞ্চমিযং পক্‌খস্‌স সব্‌বেপি তে ভিক্‌খূ অবহত্তে পতিট্‌ঠাপেত্বা তং দিবসমেব যসস্‌স কুলপুত্তস্‌স উপনিস্‌সয সম্পত্তিং দিস্বা তং বত্তিভাগে নিব্‌বিজ্জিত্বা গেহং পহায নিক্‌খন্তং "এহি য়সা"তি পক্কোসিত্বা তস্মিঞ্ঞেব বত্তিভাগে সোতাপত্তি ফলং পাপেত্বা পুন দিবসে অবহত্তং পাপেসি। অপবেপি তস্‌স সহাযকে চতুপঞ্ঞাস জনে এহিভিক্‌খু পব্‌বজ্জায পব্‌বাজেত্বা অবহত্তং পাপেসি।

৬। এবং লোকে একসট্‌ঠিয়া অবহন্তেসু জাতেসু বুত্থবস্‌সো পবাবেত্বা "চবথ ভিক্‌খবে, চারিকং"তি সট্‌ঠিভিক্‌খূ দিসাসু পেসেত্বা

---

বাসস্থানে গিয়া উপনীত হইলেন। তাঁহাবা তাঁহাব সহিত অযোগ্য ব্যবহাব করিলে তিনি তাহাদিগকে সংজ্ঞাপন কবিযা "অঞ্ঞ কোণ্ডঞ্ঞ" প্রমুখ কবিয়া অষ্টাদশ কোটি ব্রহ্মাকে অমৃত পান কবাইয়া ধর্ম্মচক্র প্রবর্ত্তন কবিলেন। শ্রেষ্ঠ ধর্ম্মচক্র প্রবর্ত্তনেব পব সেই পক্ষেব পঞ্চমী তিথিতে সেই ভিক্ষুদের সকলকে অবহত্বে প্রতিষ্ঠিত কবিলেন। সেই দিবসই তিনি কুল-পুত্র যশেব হেতুসম্পত্তি দেখিলেন। সেই বাত্রিতে কুলপুত্র উদ্বিগ্ন হইয়া গৃহ পবিত্যাগ পূর্ব্বক নিষ্ক্রান্ত হইলেন "এস যশ" বলিয়া বুদ্ধ তাঁহাকে আহ্বান কবিলেন। সেই রাত্রিমধ্যে তাঁহাকে স্রোতাপত্তি ফল এবং পবদিবস অবহত্ব ফল প্রাপ্ত কবাইলেন। অনন্তব তাহাব চুয়ান্নজন বন্ধুকেও 'এস ভিক্ষু' প্রব্রজ্যায প্রব্রজিত কবিয়া অবহত্ব প্রাপ্ত কবাইলেন।

৬। এইরূপে জগতে একষট্টি জন অবহৎ হইলে বর্ষাবাস সমাপ্ত কবিয়া প্রবাবণাব পর ভিক্ষুদিগকে সম্বোধন কবিযা কহিলেন—"ভিক্ষুগণ, তোমবা বিচবণ কব।" এই বলিয়া ষাট্‌জন ভিক্ষুকে দিগদিগন্তে পাঠাইয়া

সযং উরুবেলং গচ্ছন্তো অন্তরামগ্গে কপ্পাসিকবনসণ্ডে তিংসজনে ভদ্দবগ্গিযকুমারে বিনেসি। তেসু সব্বপচ্ছিমকো সোতাপন্নো সব্বুত্তমো অনাগামী অহোসি, তেপি সব্বে এহিভিক্খু ভাবেনেব পব্বাজেত্বা দিসাসু পেসেত্বা সযং উরুবেলং গন্ত্বা অড্ঢুড্ঢানি পাটিহারিযসহস্সানি দস্সেত্বা উরুবেলকস্সপাদযো সহস্সজটিলপরিবারে তেভাতিকজটিলে বিনেত্বা এহিভিক্খু ভাবেনেব পব্বাজেত্বা গযাসীসে নিসীদাপেত্বা আত্তিপরিযাযদেসনায অরহত্তে পতিট্ঠাপেত্বা তেন অরহন্তসহস্সেন পরিবুতো বিম্বিসাররঞ্ঞো দিন্নং পটিঞ্ঞং মোচেস্সামীতি রাজগহনগরূপচারে লট্ঠিবনুয্যানং গন্ত্বা সত্থা কির আগতোতি সুত্বা দ্বাদসনহুতেহি ব্রাহ্মণ গহপতিকেহি সদ্ধিং আগতস্স রঞ্ঞো মধুরধম্মকথং কথেন্তো রাজানং একাদসহি নহুতেহি সদ্ধিং

---

তিনি স্বয়ং উরুবেলার দিকে অগ্রসর হইলেন। পথিমধ্যে কপ্পাসিক বনভাগে ত্রিংশজন ভদ্রবর্গীয় কুমারকে বিনীত করিলেন। তাঁহাদের মধ্যে সর্ব্বোত্তম জন অনাগামী এবং সর্ব্বশেষ জন স্রোতাপন্ন হইলেন। তাঁহাদের সকলকে 'এস ভিক্ষু' ভাবে প্রব্রজিত ও নানাদিকে প্রেরণ করিয়া স্বয়ং উরুবেলায় গমন করিলেন। সেখানে সার্দ্ধ দ্বি সহস্র প্রাতিহার্য্য বা অলৌকিক ক্ষমতা প্রদর্শন করিয়া উরুবেল কশ্যপ প্রভৃতি জটিল ভ্রাতৃত্রয়কে তাঁহাদে অনুচর সহস্র জটিলের সহিত বিনীত করিয়া 'এস ভিক্ষু' ভাবে প্রব্রজিত করিলেন। তাহাদিগকে গয়াশীর্ষে উপবেশন করাইয়া আদিত্য পর্য্যায় দেশনাদ্বারা অরহত্ত্বে প্রতিষ্ঠাপিত করিলেন। অনন্তর সেই সহস্র অরহতের দ্বারা পরিবৃত হইয়া বিম্বিসার রাজার নিকট কৃত তাঁহার প্রতিজ্ঞা রক্ষা করিতে ইচ্ছুক হইয়া রাজগৃহ নগরের সমীপবর্ত্তী তাল উদ্যানে গমন করিলেন। শাস্তা আগমন করিয়াছেন শুনিয়া রাজা দ্বাদশ অযুত ব্রাহ্মণ গৃহপতির সহিত আগমন করিলেন। তাঁহাদিগকে মধুর ধর্ম্মকথা কহিতে কহিতে একাদশ অযুতের সহিত

সোতাপত্তিফলে পতিট্ঠাপেত্বা একনহুতং সরণেসু পতিট্ঠাপেত্বা পুনদিবসে সক্কেন দেবরঞ্ঞা মাণবকবন্নং গহেত্বা অভিত্থুতগুণো রাজগহনগরং পবিসিত্বা রাজনিবেসনে কতভত্তকিচ্চো বেলুবনারামং পটিগ্গহেত্বা তত্থেব বাসং কপ্পেসি। তত্থ নং সারিপুত্ত মোগ্গল্লানা উপসংকমিংসু।

৭। তত্রাপি অযং আনুপুব্বিকথা—অনুপ্পন্নে যেব হি বুদ্ধে রাজগহতো অবিদূরে উপতিস্সগামো কোলিতগামোতি দ্বে ব্রাহ্মণ গামা অহেসুং। তেসু উপতিস্সগামে রূপসারিযা নাম ব্রাহ্মণিযা গব্ভস্স পতিট্ঠিতদিবসে যেব কোলিতগ্রামে মোগ্গলিযা নাম ব্রাহ্মণিযাপি গব্ভো পতিট্ঠহি।

---

রাজাকে স্রোতাপত্তি ফলে প্রতিষ্ঠিত করিলেন, অবশিষ্ট এক অযুতকে শরণে প্রতিষ্ঠিত করিলেন। পরদিবস তিনি রাজগৃহ নগরে প্রবেশ করিলেন। নগরে প্রবেশ করিবার সময়ে ব্রাহ্মণযুবকরূপী দেবরাজ ইন্দ্র তাঁহার স্তুতিগান করিতে লাগিলেন। রাজ-ভবনে ভোজন কৃত্য সমাপন করিয়া বেণুবনরামে প্রবেশ করিয়া সেখানে বাস করিলেন। সেখানে সারিপুত্র ও মৌদ্গল্যায়ণ তাঁহার নিকট আগমন করিয়াছিলেন।

৭। সারিপুত্র ও মৌদ্গল্যায়ণের আগমনের পূর্ব্বাপর কথা নিম্নে বর্ণিত হইতেছে—বুদ্ধ উৎপন্ন হইবার পূর্ব্বে রাজগৃহের অদূরে* উপতিষ্য গ্রাম ও কোলিত গ্রাম নামে দুইখানি ব্রাহ্মণ গ্রাম ছিল। তন্মধ্যে উপতিষ্য গ্রামে রূপসারি নাম্নী ব্রাহ্মণীর গর্ভ প্রতিষ্ঠিত হইবার দিন কোলিত গ্রামে মৌদ্গলী ব্রাহ্মণীর গর্ভও প্রতিষ্ঠিত হইয়াছিল।

---

* বর্ত্তমান নালন্দার সমীপে উপতিষ্য গ্রামের নাম সারীচক ও কোলিত গ্রামের নাম কুলভাণ্ডারী।

৮। তানি কির দ্বেপি কুলানি যাব সত্তমা কুলপরিবট্টা আবদ্ধপটিবদ্ধ সহাযকানেব। তাসং দ্বিন্নম্পি একদিবসমেব গব্ভ পরিহারং অদংসু। তা উভোপি দসমাসচ্চযেন পুত্তে বিজাযিংসু। নামগহণদিবসে সারিযা ব্রাহ্মণিযা পুত্তস্স উপতিস্সগামকে জেট্ঠকুলস্স পুত্তত্তা "উপতিস্সো"তি নামং করিংসু। ইতরস্স কোলিত গামে জেট্ঠকুলস্স পুত্তত্তা "কোলিতো"তি নামং করিংসু। তে উভো বুদ্ধিমন্বায সব্বসিপ্পানং পারং অগমংসু। উপতিস্সমাণবস্স কীলনত্থায নদিং বা উয্যানং বা গমনকালে পঞ্চ সুবণ্ণ সিবিকাসতানি পরিবারানি হোন্তি। কোলিত মাণবস্স পঞ্চ আজঞ্ঞ রথসতানি। দ্বেপি জনা পঞ্চ পঞ্চ মাণবকসত পরিবারা হোন্তি।

৯। রাজগহে চ অনুসংবচ্ছরং গিরগ্গসমজ্জং নাম হোতি। তেসং

---

৮। সেই দুইটি পরিবার নাকি সপ্তম পুরুষ পর্য্যন্ত আত্মীয় ভাবের দ্বারা আবদ্ধ প্রতিবদ্ধ। তাঁহাদের দুইজনকেই একদিনেই গর্ভ রক্ষার সুযোগ করিয়া দিল। তাঁহারা উভয়েই দশমাস পরে পুত্র প্রসব করিলেন। নাম করণ দিবসে, উপতিষ্য গ্রামের প্রধান পরিবারের পুত্র বলিয়া সারিব্রহ্মণীর পুত্রের নাম রাখা হইল উপতিষ্য এবং কোলিত গ্রামের প্রধান পরিবারের পুত্র বলিয়া অপরের নাম রাখা হইল কোলিত। তাঁহারা উভয়েই বয়ো প্রাপ্তে সর্ব্বপ্রকার বিদ্যাশিক্ষা করিয়াছিলেন। উপতিষ্য ক্রীড়া করিবার জন্য যখন নদী বা উদ্যানে যাইতেন তখন পাঁচশত স্বর্ণ শিবিকা তাঁহার সঙ্গে যাইত। কোলিতের সঙ্গে পাঁচশত শ্রেষ্ঠ অশ্বরথ যাইত। দুই জনের পাঁচ পাঁচ শত মাণবক পরিজন ছিল।

৯। রাজগৃহে প্রতি বৎসর গীতাভিনয়োৎসব হইত। তাঁহারা

দ্বিন্নম্পি একট্ঠানে যেব মঞ্চং বন্ধন্তি দ্বেপি একতোব নিসীদিত্বা সমজ্জং পস্সন্তা হসিতব্বট্ঠানে হসন্তি, সংবেগট্ঠানে সংবেগং জনযন্তি, দাযং দাতুং যুত্তট্ঠানে দাযং দেন্তি। তেসং ইমিনাব নিযামেন একদিবসং সমজ্জং পস্সন্তানং পরিপাকগতত্তা ঞাণস্স পুরিমেসু দিবসেসু বিয হসিতব্বট্ঠানে হাসো বা সংবেগ-ট্ঠানে সংবেগজননং বা দাতুং যুত্তট্ঠানে দানং বা নাহোসি। দ্বেপি পন জনা এবং চিন্তযিংসু—"কিং এত্থ ওলোকেতব্বং অত্থি, সব্বেবিমে অপ্পত্তে বস্সসতে অপণ্ণত্তিকভাবং গমিস্সন্তি, অম্হেহি পন একং মোক্খধম্মং পরিযেসিতুং বট্টতী"তি আরম্মণং গহেত্বা নিসীদিংসু। ততো কোলিতো উপতিস্সং আহ—সম্ম উপতিসস ন ত্বং অঞ্ঞেসু দিবসেসু বিয হট্ঠপহট্ঠো; অনত্তমনধাতুকোসি, কিন্তে সল্লক্খিতং"তি ?

---

দুই জনেই একস্থানে মঞ্চ বাঁধিয়া বসিতেন, একত্রে বসিয়া তামাসা দেখিতে দেখিতে হাসিবার স্থানে হাসিতেন, সংবেগ স্থানে সংবিগ্ন হইতেন, মান (বাহবা) দিবার স্থানে মান দিতেন। এই ভাবে তাঁহারা একদিন উৎসব দেখিতে দেখিতে জ্ঞান পরিপক্ক হওয়ায় পূর্ব্ব পূর্ব্ব দিনের ন্যায় হাস্য স্থানে হাসিলেন না, সংবেগ স্থানে সংবিগ্নও হইলেন না এবং মান দিবার স্থানে মানও দিলেন না, দুইজনেই চিন্তা করিতে লাগিলেন—'ইহাতে কি দেখিবার আছে ? শত বৎসর না যাইতেই এই সব অবস্থান্তর প্রাপ্ত হইবে। কোন এক মোক্ষধর্ম্ম আমাদের খুঁজিতে হইবে।" এই বিষয় ভাবিতে ভাবিতেই তাঁহারা বসিয়া রহিলেন। কোলিত উপতিষ্যকে কহিলেন—বন্ধু উপতিষ্য, অন্যদিনের মত আজ তোমার হাসি-খুসী নাই কেন ? বিমর্ষ হইয়াছ কেন ? তোমার কি চিন্তা হইয়াছে ?"

"সম্ম কোলিত, এতেসং ওলোকনে সাবো নাম নত্থি, নিবত্থকমেতং, অত্তনো মোক্খধম্মং গবেসিতুং বট্টতীতি ইদং চিন্তযন্তো নিসিন্নোম্হি। ত্বং পন কস্মা অনত্তমনো"তি? সোপি তথেব আহ।

১০। অথস্স অত্তনা সদ্ধিং একজ্ঝাসযতং ঞত্বা উপতিস্সো আহ—"অম্হাকং উভিন্নম্পি সুচিন্তিতং, মোক্খধম্মং পন গবেসন্তেহি একা পব্বজ্জা লদ্ধুংবট্টতি, কস্স সন্তিকে পব্বজামা"তি?

১১। তেন খো পন সমযেন সঞ্জযো পরিব্বাজকো রাজগহে পটিবসতি, মহতিয়া পরিব্বাজকপরিসায সদ্ধিং। তে তস্স সন্তিকে পব্বজিস্সামাতি পঞ্চ মাণবক সতানি সিবিকা চ রথে চ গহেত্বা গচ্ছথাতি উয্যোজেত্বা পঞ্চহিপি সতেহি সদ্ধিং সঞ্জযস্স সন্তিকে পব্বজিংসু তেসং পব্বজিতকালতো পট্ঠায সঞ্জযো অতিরেক লাভগ্গযসগ্গপ্পত্তো

---

বন্ধু কোলিত, এই সমস্ত দেখিয়া ফল কিছুই নাই, ইহা নিরর্থক, নিজের মোক্ষধর্ম খুঁজিলেই ভাল হয়। ইহা চিন্তা করিয়াই বসিয়া আছি। তোমাকে বিমর্ষ দেখাইতেছে কেন?" তিনিও সেইরূপ বলিলেন।

১০। উপতিষ্য নিজের সহিত উঁহার একমত জানিয়া কহিলেন—"আমাদের উভয়ের ভাল চিন্তার উদ্রেক হইয়াছে। মোক্ষধর্মের গবেষণা করিতে হইলে কোন একপ্রকার প্রব্রজ্যা নিতে হয়, কাহার নিকট প্রব্রজিত হইব?

১১। সে সময় সঞ্জয় পরিব্রাজক রাজগৃহে এক মহা পরিব্রাজক দলের সহিত বাস করিতেন। তাঁহার নিকট প্রব্রজিত হইবার মানসে পাচশত লোককে সিবিকা ও রথ লইয়া যাইবার জন্য বিদায় দিলেন এবং অপর পাঁচশত লোকের সহিত সঞ্জয়ের নিকট প্রব্রজিত হইলেন। তাঁহাদের প্রব্রজ্যা অবধি সঞ্জয় খুব যশস্বী ও লাভবান

অহোসি। তে কতিপাহেনেব সব্বং সঞ্জযস্স সমযং পরিমদ্দিত্বা "আচরিয তুম্হাকং জাননসমযো এত্তকোব উদাহু উত্তরিম্পি অত্থী"তি পুচ্ছিংসু।

"এত্তকোব, সব্বং তুম্হেহি ঞাতং"তি বুত্তে চিন্তযিংসু—

"এবং সতি ইমস্স সন্তিকে ব্রহ্মচরিযবাসো নিরত্থকো, মযং যং মোক্খধম্মং গবেসিতুং নিক্খন্তা তং ইমস্স সন্তিকে উপ্পাদেতুং ন সক্কোম, মহা খো পন জম্বুদীপো, গামনিগমরাজধানিযো চরন্তা অদ্ধা মোক্খধম্মদেসকং কঞ্চি আচরিযং লভিস্সামা"তি ততো পট্ঠায যত্থ যত্থ পণ্ডিত সমণ ব্রাহ্মণা অত্থীতি বদন্তি তত্থ তত্থ গন্ত্বা সাকচ্ছং করোন্তি। তেহি পুট্ঠপঞ্হং অঞ্ঞে কথেতুং ন সক্কোন্তি। তে পন তেসং পঞ্হং বিস্সজ্জেন্তি।

---

হইলেন। কযেক দিবসের মধ্যে তাঁহারা উভয়ে সঞ্জয়ের পরিজ্ঞাত ধর্ম্ম অবগত হইয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"আচার্য্য, আপনার বিদিত ধর্ম্ম কি এ পর্য্যন্ত ? না, আরও অধিক কিছু আছে ?"

"এই পর্য্যন্ত, সমস্তই তোমরা জ্ঞাত হইয়াছ।" আচার্য্য এই কথা কহিলে তাঁহারা চিন্তা করিলেন—"এইরূপ হইলে তাঁহার নিকট ব্রহ্মচর্য্য বাস নিরর্থক। আমরা যে মোক্ষধর্ম্ম অন্বেষণ করিতে নিষ্ক্রান্ত হইয়াছি তাহা তাঁহার নিকট উৎপাদন করিতে পারিব না। এই জম্বুদ্বীপ মহৎ গ্রাম, নিগম ও রাজধানীতে পর্য্যটন করিতে করিতে নিশ্চয়ই মোক্ষধর্ম্মের উপদেষ্টা কোন আচার্য্য লাভ করিব।" ইহার পর হইতে তাঁহারা লোকে যেখানে যেখানে পণ্ডিত শ্রমণ ব্রাহ্মণ আছেন বলিয়া বলে সেখানে সেখানে গিয়া আলাপ করেন। তাঁহাদের পৃষ্ট প্রশ্ন অন্যেরা উত্তর করিতে পারে না। তাঁহারা কিন্তু তাঁহাদের প্রশ্নের উত্তর করিতেন।

১২। এবং সকলজম্বুদীপং পরিগণ্হিত্বা নিবত্তিত্বা সকট্ঠানমেব আগন্ত্বা "সম্ম কোলিত, অম্হেসু পঠমং অমতং অধিগচ্ছতি সো ইতরস্স আরোচেতু"তি কতিকং অকংসু। এবং তেসু কতিকং কত্বা বিহরন্তেসু সত্থা বুত্তানুক্কমেন রাজগহং পত্বা বেলুবনং পটিগ্গহেত্বা বেলুবনে বিহরতি, তদা "চরথ ভিক্খবে, চারিকং বহুজনহিতায়া"তি রতনত্তযগুণপ্পকাসনত্থং উয্যোজিতানং একসট্ঠিয়া অরহন্তানং অন্তরে পঞ্চবগ্গিযানং অব্ভন্তরে অস্সজিমহাথেরো পটিনিবত্তিত্বা রাজগহং আগতো পুন দিবসে পাতোব পত্তচীবরং আদায রাজগহং পিণ্ডায পাবিসি। তস্মিং সমযে উপতিস্স পরিব্বাজকো পাতোব ভত্তকিচ্চং কত্বা পরিব্বাজকারামং গচ্ছন্তো থেরং দিস্বা চিন্তেসি—"মযা এবরূপো নাম পব্বজিতো ন দিট্ঠপুব্বো যেব,

---

১২। এইরূপে তাঁহারা সমস্ত জম্বুদ্বীপকে পর্যস্ত করিয়া স্বস্থানে প্রত্যাগমন করিয়া উপতিষ্য কহিলেন—"বন্ধু কোলিত, আমাদের মধ্যে যে প্রথমে অমৃত লাভ করিবে সে অপরকে জানাইবে।" তাঁহাদের মধ্যে এইরূপ কথা সাব্যস্ত হইল। তাঁহারা এইরূপ কথা করিয়া অবস্থান করিতেছেন এমন সময় শাস্তা উক্তানুক্রমে রাজগৃহে উপনীত হইয়া বেণুবন গ্রহণ করিয়া সেখানে বাস করিতেছিলেন। সেই সময়ে "ভিক্ষুগণ, বহুজনের হিতের জন্য পর্য্যটন কর" এই কথা বলিয়া রত্নত্রয়ের গুণকীর্ত্তনের জন্য যে যাট জন অর্হৎকে প্রেরণ করিয়াছিলেন তাঁহাদের মধ্যবর্ত্তী পঞ্চবর্গীয় ভিক্ষুগণের অন্যতম অশ্বজিৎ মহাস্থবির প্রত্যাবর্ত্তন করিয়া রাজগৃহে আসিয়াছিলেন। তথায় আগমনের পরদিবস প্রাতেই পাত্রচীবর গ্রহণ করিয়া ভিক্ষার জন্য রাজগৃহে প্রবেশ করিয়াছিলেন। সে সময়ে উপতিষ্য পরিব্রাজক প্রভাতে ভোজনকৃত্য সমাপন করিয়া পরিব্রাজকারামে যাইবার সময় স্থবিরকে দেখিয়া চিন্তা করিলেন—"আমি পূর্ব্বে এরূপ প্রব্রজিত দেখি নাই।

যে লোকে অরহন্তো বা অরহত্তমগ্‌গং বা সমাপন্না, অয়ং তেসং ভিক্‌খূনং অঞ্‌ঞতরো, যন্নূনাহং ইমং ভিক্‌খুং উপসংকমিত্বা পুচ্ছেয্যং "কংসি ত্বং আবুসো উদ্দিস্‌স পব্বজিতো? কো বা তে সত্থা? কস্‌স বা ত্বং ধম্মং রোচেসী"তি? অথস্‌স এতদহোসি—"অকালো খো ইমং ভিক্‌খুং পঞ্‌হং পুচ্ছিতুং, অন্তরঘরং পবিট্‌ঠো পিণ্ডায চরতি। যন্নূনাহং ইমং ভিক্‌খুং পিট্‌ঠিতো পিট্‌ঠিতো অনুবন্ধেয্যং, অত্থিকেহি উপঞ্‌ঞাতং মগ্‌গন্তি।"

১৩। সো থেরং লদ্ধপিণ্ডপাতং অঞ্‌ঞতরং ওকাসং গচ্ছন্তং দিস্বা নিসীদিতুকামতং চস্‌স ঞত্বা অত্তনো পরিব্বাজকপীঠকং পঞ্‌ঞাপেত্বা অদাসি। ভত্তকিচ্চপরিযোসানে পিস্‌স অত্তনো কুণ্ডিকায উদকং অদাসি। এবং আচরিযবত্তং কত্বা কত ভত্তকিচ্চেন থেরেন সদ্ধিং মধুরপটিসন্থারং কত্বা এবমাহ—"বিপ্পসন্নানি খো পন তে আবুসো

---

যাঁহারা জগতে অর্হৎ বা অর্হৎ মার্গ সমাপন্ন, ইনি তাঁহাদের একজন হইবেন। তাঁহার নিকট গিয়া আমি জিজ্ঞাসা করিব—"বন্ধু আপনি কাহার উদ্দেশ্যে প্রব্রজিত হইয়াছেন? কেই বা আপনার শাস্তা? কার ধর্মে আপনার রুচি হইয়াছে?" তৎপর তাঁহার মনে হইল, এই ভিক্ষুকে প্রশ্ন করার সময় এখন নয়, এখন তিনি লোকাবাসে পিণ্ডের জন্য বিচরণ করিতেছেন। আমি এই ভিক্ষুর পশ্চাৎ পশ্চাৎ অনুগমন করিব, সন্ধানীরা মার্গ পরিজ্ঞাত হন।"

১৩। তিনি স্থবিরকে পিণ্ডপাত লাভ করিয়া অন্যতর অবকাশ যুক্ত স্থানে যাইতে দেখিয়া এবং তাঁহাকে বসিতে ইচ্ছুক জানিয়া নিজের পরিব্রাজক পীঁড়ি পাতিয়া দিলেন। ভোজনকৃত্য সমাপ্ত হইলে তাঁহাকে আপনার কুণ্ডিকাতে করিয়া জল দিলেন। এইরূপে আচার্য্যব্রত করিয়া ভোজন শেষে মধুর সম্ভাষণ পূর্ব্বক জিজ্ঞাসা করিলেন—"বন্ধু, আপনার

ইন্দ্রিযানি পবিসুদ্ধো ছবিবণ্ণো পরিযোদাতো, কংসি ত্বং আবুসো উদ্দিস্স পব্বজিতো? কোবা তে সত্থা? কস্স বা ত্বং ধম্মং রোচেসী"তি পুচ্ছি।

১৪। থেবো চিন্তেসি "ইমে পবিব্বাজকা নাম সাসনস্স পটিপক্খভূতা, ইমস্স সাসনে গম্ভীবতং দস্সেস্সামী"তি অত্তনো নবক-ভাবং দস্সেন্তো আহ—"অহং খো আবুসো নবো, অচিবপব্বজিতো, অধুনাগতো ইমং ধম্মবিনযং, ন তাবাহং সক্খিস্সামি বিত্থাবেন ধম্মং দেসেতুং"তি। পরিব্বাজকো—"অহং উপতিস্সো নাম, ত্বং যথা-সত্তিয়া অপ্পং বা বহুং বা বদতু, এতং নযসতেন নযসহস্সেন পটিবিজ্ঝিতুং মযহং ভাবো"তি চিন্তেত্বা আহ—

---

ইন্দ্রিয় সমূহ প্রসন্ন, প্রতিকৃতি (ছবিবর্ণ) পবিশুদ্ধ, উজ্জ্বল, আপনি কাহাকে উদ্দেশ কবিযা প্রব্রজিত হইযাছেন? আপনাব শাস্তা কে? কাব ধর্ম্মে আপনি অভিরুচি সম্পন্ন?"

১৪। স্থবিব চিন্তা করিলেন—"এ সকল পবিব্রাজক শাসনেব প্রতি-পক্ষভূত, ইহাকে শাসনেব গভীবতা প্রদর্শন কবিব।" এই সঙ্কল্প কবিয়া নিজেব নবীনত্ব প্রদর্শন কবিয়া কহিলেন—"বন্ধু, আমি নবীন, প্রব্রজিত হইয়াছি বেশীদিন হয নাই, সম্প্রতি এ ধর্ম্ম-বিনযে আসিয়াছি, সবিস্তাব ধর্ম্ম দেশনা কবিতে আমি পাবিব না।"

পবিব্রাজক বলিলেন—"আমাব নাম উপতিষ্য, আপনি যথা শক্তি অল্প হউক বা বহু হউক বলুন, ইহাকে শত প্রকাবে কি সহস্র প্রকাবে বিশ্লেষণ কবিয়া বুঝিবাব ভাব আমাব উপব।" এই ভাবে চিন্তা কবিয়া গাথায় কহিলেন—

"অপ্পং বা বহুং বা ভাসস্সু অত্থঞ্ঞেব মে ব্রূহি,
অত্থেনেব মে অত্থো কিং কাহসি ব্যঞ্জনং বহুং"তি।

১৫। এবং বুত্তে থেরো "যে ধম্মা হেতুপ্পভবা"তি গাথং আহ। পরিব্বাজকো পঠমপদদ্বযমেব সুত্বা সহস্সনযসম্পান্ন সোতাপত্তি ফলে পতিট্ঠহি, ইতরং পদদ্বযং সোতাপন্ন কালে নিট্ঠাপেসি। সোপি সোতাপন্নো হুত্বা উপরিবিসেসে অপ্পবত্তন্তে "ভবিস্সতি এত্থ কারণং"তি সল্লক্খেত্বা থেরং আহ—"ভন্তে, মা উপরি ধম্মদেসনং বড্ঢযিত্থ, এত্তকমেব হোতু, কুহিং অম্হাকং সত্থা বসতী"তি?

"বেলুবনে আবুসো"তি।

"তেন হি ভন্তে, তুম্হে পুরতো যাথ, মযহং একো সহাযকো

---

অল্প কিংবা বহু ভাষণ করুন, আমাকে অর্থই বলুন,
আমার অর্থেরই প্রয়োজন। বহু ব্যঞ্জন কি করিবে?

১৪। তিনি ইহা বলিলে স্থবির "যে ধর্ম্ম হেতুপ্রভব" ইত্যাদি গাথা কহিলেন। পরিব্রাজক প্রথম পদদ্বয় শুনিয়া সহস্র ন্যায় সম্পন্ন স্রোতাপত্তি ফলে প্রতিষ্ঠিত হইলেন, অপর পদদ্বয় তাঁহার স্রোতাপত্তি কালে সমাপ্ত হইল। তিনি স্রোতাপন্ন হইয়া উত্তরিতর মার্গ-ফলাদির অপ্রাপ্তে চিন্তা করিলেন—"ইহার কোন কারণ থাকিবে" এই চিন্তা করিয়া স্থবিরকে কহিলেন—"ভন্তে, এত দূরই হোক, এর অধিক্র ধর্ম্মদেশনা বাড়াইবেন না; আমাদের শাস্তা কোথায় বাস করেন?"

বেণুবনে আবুস।"

"তবে ভন্তে, আপনি আগে যান, আমার একজন বন্ধু আছেন,

অত্থি, অম্হেহি চ অঞ্ঞমঞ্ঞং কতিকা কতা—'যো পঠমং অমতং অধিগচ্ছতি সো আরোচেতূ"তি; অহং তং পটিঞ্ঞং মোচেত্বা মম সহাযকং গহেত্বা তুম্হাকং গতমগ্গেনেব সত্থু সন্তিকং আগমিস্সামী"তি পঞ্চপতিট্ঠিতেন থেরস্স পাদেসু নিপতিত্বা তিক্খত্তুং পদকখিণং কত্বা থেরং উয্যোজেত্বা পরিব্বাজকারামাভিমুখো অগমাসি।

১৬। কোলিতপরিব্বাজকো তং দূরতোবাগচ্ছন্তং দিস্বা "অজ্জ ময্হং সহাযকস্স মুখবণ্ণো ন অঞ্ঞদিবসেসু বিয, অদ্ধা নেন অমতং অধিগতং ভবিস্সতী"তি অমতাধিগমং পুচ্ছি। সো পিস্স "আমাবুসো অমতমধিগতং"তি পটিজানিত্বা তমেব গাথং অভাসি। গাথা পরিযোসানে কোলিতো সোতাপত্তিফলে পতিট্ঠহিত্বা আহ— "কুহিং কির সম্ম অম্হাকং সত্থা বসতী"তি? "বেলুবনে কির সম্ম, এবং নো আচরিযেন অস্সজিত্থেরেন কথিতং"তি।

---

আমাদের দুইজনের মধ্যে কথা হইয়াছে—'যে প্রথমে অমৃত পায় সে অপরকে বলিবে।' আমি সেই প্রতিজ্ঞা মোচন করিয়া আমার বন্ধুকে লইয়া আপনার গমন পথেই শাস্তার নিকট আসিব।" ইহা বলিয়া স্থবিরের পাদমূলে নিপতিত হওত পঞ্চাঙ্গ প্রণতি করিয়া তিনবার প্রদক্ষিণ করিলেন।

১৬। কোলিত পরিব্রাজক তাঁহাকে দূর হইতে আসিতে দেখিয়া মনে মনে কহিলেন—"আজ আমার বন্ধুর মুখবর্ণ অন্য দিবসের ন্যায় নহে, নিশ্চয়ই ইনি অমৃত পাইয়া থাকিবে" তিনি তাঁহাকে অমৃত প্রাপ্তির কথা জিজ্ঞাসা করিলেন। তিনিও "হাঁ আবুস, অমৃত পাইয়াছি।' বলিয়া প্রত্যুত্তর দিয়া সেই গাথাই কহিলেন। গাথা সমাপ্তির সঙ্গে সঙ্গে কোলিত স্রোতাপত্তি ফলে প্রতিষ্ঠিত হইয়া কহিলেন—"সৌম্য, আমাদের শাস্তা কোথায় বাস করিতেছেন?" "বেণুবনেই সৌম্য, আমাদের আচার্য্য অশ্বজিৎ স্থবির এরূপ কহিলেন।"

"তেন হি সম্ম আযাম সত্থারং পস্‌সিস্‌সামা"তি।

১৭। সারিপুত্তথেরো চ নামেস সদাপি আচরিযপূজকোব, তস্মা সহাযকং এবমাহ—"সম্ম, অম্‌হেহি অমতং অধিগতং অম্‌হাকং আচরিযস্‌স সঞ্জযপরিব্বাজকস্‌সাপি কথেস্‌সাম বুজ্ঝমানো পটিবিজ্ঝিস্‌সতি, অপটিবিজ্ঝন্তো আম্‌হাকং সদ্দহিত্বা সত্থু সন্তিকে গমিস্‌সতি, বুদ্ধানং দেসনং সুত্বা মগ্‌গফলপটিবেধং করিস্‌সতী"তি। ততো দ্বেপি জনা সঞ্জযস্‌স সন্তিকং অগমংসু। সঞ্জযো তে দিস্বাব "কিং তাতা! কোচি বো অমতমগ্‌গদেসকো লদ্ধো?" তি পুচ্ছি।

"আম আচরিয, লদ্ধো। বুদ্ধো লোকে উপ্পন্নো, ধম্মো উপ্পন্নো, সঙ্ঘো উপ্পন্নো, তুম্‌হে তুচ্ছে অসারে বিচরথ, এথ সত্থু সন্তিকং গমিস্‌সামা"তি।

"গচ্ছথ তুম্‌হে অহং ন সক্খিস্‌সামী"তি।

---

"তাহা হইলে সৌম্য, চল যাই, শাস্তাকে দেখিগে।"

১৭। এই সারিপুত্র স্থবির সর্ব্বদা আচার্য্য পূজক ছিলেন, সেই জন্য বন্ধুকে এরূপ কহিলেন—"সৌম্য, আমরা অমৃত পাইযাছি, আমাদের আচার্য্য সঞ্জয় পরিব্রাজককেও বলিব, বুঝাইলে তিনি হৃদয়ঙ্গম করিতে পারিবেন। না পারিলে আমাদের কথায় বিশ্বাস করিয়া শাস্তার নিকট যাইবেন। বুদ্ধের দেশনা শুনিয়া মার্গফল লাভ করিবেন।" তাহার পর দুই জনেই সঞ্জয়ের নিকট গমন করিলেন। সঞ্জয় তাহাদিগকে দেখিয়া জিজ্ঞাসা করিলেন—"বৎসগণ, কোন অমৃতোপদেষ্টা পাইযাছ কি?"

"হাঁ আচার্য্য, পাইয়াছি। জগতে বুদ্ধ উৎপন্ন হইযাছেন, ধর্ম্ম উৎপন্ন হইয়াছেন, সঙ্ঘ উৎপন্ন হইয়াছেন। আপনি তুচ্ছ অসারে বিচরণ করিতেছেন; আসুন, শাস্তার নিকট যাই।"

তোমরা যাও, আমি যাইতে পারিব না।"

"কিং কাৰণা"তি ?

"অহং মহাজনস্স আচৰিযো হুত্বা বিচরিং, তস্স মে অন্তেবাসি ভাবো চাটিযা উদঞ্চনভাবপ্পত্তি বিয হোতি, ন সক্খিস্সামহং অন্তেবাসিকবাসং ৰসিতুং"তি।

১৮। "মা এবং করিত্থ আচৰিযা"তি।

"হোতু তাতা, গচ্ছথ তুম্হে নাহং সক্খিস্সামী"তি।

"আচৰিয, লোকে বুদ্ধস্স উপ্পন্নকালতো পট্ঠায মহাজনো গন্ধমালাদিহত্থো গন্ত্বা তমেৰ পূজেস্সতি, মযম্পি তত্থেৰ গমিস্সাম তুম্হে কিং করিস্সথা' তি ?

"তাতা, কিন্নু খো ইমস্মিং লোকে দন্ধা বহূ উদাহু পণ্ডিতা"তি ?

"দন্ধা আচৰিয, বহূ, পণ্ডিতা নাম কতিপযা এৰ হোন্তী"তি

"তেনহি তাতা, পণ্ডিতা পণ্ডিতসমণস্স গোতমস্স সন্তিকং গমি-

---

"কারণ কি ?"

"আমি বহুজনের আচার্য্য হইয়া বিচরণ করিতেছি, আমাকে তাঁহার শিষ্য হইতে যাওয়া জালার হাঁড়িকুঁড়ি হওয়ার ন্যায় হয়। আমি শিষ্য ভাবে থাকিতে পারিব না।"

১৮। "আচার্য্য, এরূপ করিবেন না।"

"থাক! থাক। বাছারা! তোমরা যাও, আমি পারিব না।"

"আচার্য্য, সংসারে বুদ্ধোৎপত্তির কাল হইতে জনগণ গন্ধমালাদি হস্তে যাইয়া তাঁহাকেই পূজা করিবে, আমরাও সেখানে যাইব, আপনি কি করিবেন ?"

প্রিয় বৎসগণ, এ সংসারে মূর্খ অধিক না পণ্ডিত অধিক ?"

"আচার্য্য, মূর্খই অধিক, পণ্ডিত কয়েকজন মাত্রই।"

"তবে পণ্ডিতেরা—পণ্ডিত-শ্রমণ গৌতমের নিকট যাইবে ;

স্সন্তি, দন্ধা দন্ধস্স মম সন্তিকং আগমিস্সন্তি, গচ্ছথ তুম্হে নাহং গমিস্সামী”তি।

তে “পঞ্ঞায়িস্সথ তুম্হে আচরিযা”তি পক্কমিংসু।

১৯। তেসু গচ্ছন্তেসু সঞ্জযস্স পবিসা ভিজ্জি। তস্মিং খণে আরামো তুচ্ছো অহোসি। সো তুচ্ছং আবাসং দিস্বা উণ্হং লোহিতং ছড্ডেসি। তে হি পি সদ্ধিং গচ্ছন্তেসু-পঞ্চসু পরিব্বাজক-সতেসু সঞ্জেয়্যানি অড্ঢতেয্যসতানি নিবত্তিংসু। তে অত্তনো অন্তে-বাসিকেহি অড্ঢতেয্যেহি পরিব্বাজকসতেহি সদ্ধিং বেলুবনং অগমংসু। সথা চতুপরিস মজ্ঝে নিসিন্নো ধম্মং দেসেন্তো তে দূরতোব দিস্বা ভিক্খূ আমন্তেসি “এতে ভিক্খবে, দ্বে সহাযকা আগচ্ছন্তি কোলিতো চ উপতিস্সো চ, এতং মে সাবকযুগং ভবিস্সতি অগ্গং ভদ্দযুগং”তি।

---

মূর্খেরা—মূর্খ আমার নিকট আসিবে। তোমরা যাও, আমি যাইব না।”

“আচার্য্য, আপনি বুঝিবেন।” এই বলিয়া তাঁহারা চলিয়াগেলেন।

১৯। তাঁহারা চলিয়া গেলে সঞ্জয়ের দল ভাঙ্গিয়া গেল; সেই ক্ষণে আরাম শূন্য হইল। তিনি শূন্য আরাম দেখিয়া উত্তপ্ত রক্ত বমি করিলেন। তাঁহাদের সহিত যে পাঁচশত পরিব্রাজক যাইতেছিলেন তাঁহাদের মধ্যে সঞ্জয়ের নিজ শিষ্য আড়াই শত নিবৃত্ত হইলেন। তাঁহারা নিজেদের আড়াই শত পরিব্রাজক শিষ্যের সহিত বেণুবনে গমন করিলেন। শাস্তা পরিষদ চতুষ্টয়ের মধ্যে আসীন থাকিয়া ধর্ম্ম দেশনা করিবার সময় তাঁহাদিগকে দূর হইতে দেখিয়া ভিক্ষুদিগকে সম্বোধন করিয়া কহিলেন—“ভিক্ষুগণ, কোলিত ও উপতিষ্য নামক এই দুইজন বন্ধু আসিতেছে, ইহারা আমার শ্রাবক যুগল হইবে, শ্রেষ্ঠ, ভদ্র শ্রাবক যুগল।”

২০। তে সত্থারং বন্দিত্বা একমন্তং নিসীদিংসু, তে ভগবন্তং এতদ-বোচুং—"লভেয্যাম মযং ভন্তে, ভগবতো সন্তিকে পব্বজ্জং লভে-য্যাম উপসম্পদ"ন্তি।

"এথ ভিক্খবো"তি ভগবা অবোচ—"স্বাক্খাতো ধম্মো, চরথ ব্রহ্মচরিযং সম্মা দুক্খস্স অন্তকিরিযাযা"তি। সব্বে ইদ্ধি-মষ পত্তচীবরধরা বসসতিকথেরা বিয অহেসুং।

২১। অথ নেসং পরিসায চরিতবসেন সত্থা ধম্মদেসনং বড্‌ঢেসি ঠপেত্বা দ্বে অগ্গসাবকে অবসেসা অরহত্তং পাপুণিংসু। অগ্গসাবকানং পন উপরি মগ্গত্তযকিচ্চং ন নিট্ঠাসি। কিং কারণা? সাবক-পারমীঞাণস্স মহন্ততায। অথাযস্মা মহামোগ্গল্লানো পব্বজিত দিবসতো সত্তমে দিবসে মগধরট্ঠে কল্লবাল গামকং উপনিস্সায বিহরন্তো থীনমিদ্ধে ওক্কমন্তে সত্থারা সংবেজিতো থীনমিদ্ধং বিনো-

---

২০। তাঁহারা ভগবানকে বন্দনা করিয়া একপ্রান্তে উপবেশন করিলেন। তাঁহারা ভগবানকে এইরূপ বলিলেন—"ভন্তে, আমরা ভগবানের সমীপে প্রব্রজ্যা ও উপসম্পদা নিব।"

ভগবান কহিলেন—'এস ভিক্ষুগণ," "ধর্ম্ম সু-ব্যাখ্যাত, দুঃখের অন্ত করিবার জন্য সম্যকরূপে ব্রহ্মচর্য্য আচরণ কর।" ইহা বলিতেই সকলে ঋদ্ধিময় পাত্রচীবরধারী শতবর্ষ স্থবিরের ন্যায় হইলেন।

২১। অনন্তর তাঁহাদের পরিষদে শাস্তা শ্রোতাদের চরিতানুযায়ী ধর্ম্মদেশনা বাড়াইয়া বলিতে লাগিলেন। দুই অগ্রশ্রাবক ব্যতীত আর সকলে অর্হত্ব প্রাপ্ত হইলেন। অগ্রশ্রাবকদের ঊর্দ্ধতন মার্গত্রয়কৃত্য তখনও শেষ হয় নাই। কারণ, শ্রাবক পারমী জ্ঞান মহত্তর। অনন্তর আয়ুষ্মান মহামোদ্গল্যায়ণ প্রব্রজ্যার দিন হইতে সপ্তম দিবসে মগধরাজ্যে কল্লবাড-গ্রামের উপনিশ্রয়ে বাস করিবার কালে তাঁহাদের স্ত্যানমিদ্ধ আক্রমণ করিলে শাস্তার দ্বারা সংবেগ প্রাপ্ত হইয়া স্ত্যানমিদ্ধ অপনোদন করিলেন।

দেত্বা তথাগতেন দিন্নং ধাতুকম্মট্ঠানং সুণন্তোব উপরি মগ্গত্তয়-কিচ্চং নিট্ঠাপেত্বা সাবকপারমীঞাণস্স মত্থকং পত্তো।

২২। সারিপুত্তথেরোপি পব্বজিতদিবসতো অদ্ধমাসং অতিক্কমিত্বা সত্থারা সদ্ধিং তমেব রাজগহং উপনিস্সায় সূকরখতলেনে বিহরন্তো অত্তনো ভাগিনেয্যস্স দীঘনখ পরিব্বাজকস্স বেদনাপরিগ্গহসুত্তন্তে দেসিয়মানে সুত্তানুসারেন ঞাণং পেসেত্বা পরস্স বড্ঢিতং ভত্তং ভুঞ্জন্তো বিয সাবকপারমীঞাণস্স মত্থকং পত্তো। ননু চায়স্মা মহাপঞ্ঞো? অথ কস্মা মহামোগ্গল্লানতো চিরতরেন সাবকপারমী ঞাণং পাপুণীতি? পরিকম্মমহন্ততায়।

২৩। যথা হি দুগ্গতমনুস্সা যত্থ কত্থচি গন্তুকামা খিপ্পমেব নিক্খমন্তি, রাজূনং পন হত্থিবাহনকপ্পনাদি মহন্তং পরিকম্মং

---

তাহার পর তথাগতের প্রদত্ত ধাতু-কর্ম্মস্থান শুনিতে শুনিতেই উর্দ্ধতন মার্গত্রয় কৃত্য সমাপন করিয়া তিনি শ্রাবক পারমীজ্ঞানের পরিপূর্ণতা প্রাপ্ত হইলেন।

২২। সারিপুত্র স্থবির প্রব্রজ্যা দিবস হইতে অর্দ্ধমাস অতিক্রম করিয়া শাস্তার সহিত সেই রাজগৃহের উপনিশ্রয়ে শূকরক্ষত লেনে যখন বাস করিতেছিলেন তখন তাঁহার ভাগিনেয় দীর্ঘনখ পরিব্রাজককে "বেদনা পরিগ্রহ সূত্র" দেশনা করিবার সময় সূত্রানুযায়ী জ্ঞান বাড়াইয়া পরের জন্য বাড়া-ভাত খাওয়ার ন্যায় শ্রাবক পারমীজ্ঞানের পূর্ণতা প্রাপ্ত হইলেন। আয়ুষ্মান সারিপুত্র না মহাপ্রাজ্ঞ? তবে কেন মহামৌদ্গল্যায়ণ হইতে দীর্ঘতর কাল পরে শ্রাবক পারমী জ্ঞানের পূর্ণতা প্রাপ্ত হইলেন? পরিকর্ম্ম-মহত্ত্বহেতু।

২৩। যেমন দুর্গত মনুষ্যেরা কোথাও যাইতে হইলে শীঘ্র বাহির হয়, রাজাকে কিন্তু হস্তী বাহনাদির সাজসজ্জা প্রভৃতি মহা আয়োজন

লদ্ধুংবট্টতীতি, এবং সম্পদমিদং বেদিতব্বং। তং দিবসমেব পন সত্থা বড্ঢমানকচ্ছায়ায বেলুবনে সাবক সন্নিপাতং কত্বা দ্বিন্নং থেরানং অগ্গসাবকট্ঠানং দত্বা পাতিমোক্খং উদ্দিসি। ভিক্খূ উজ্ঝাযিংসু—"সত্থা মুখোলোকনেন ভিক্খং দেতি, অগ্গসাবকট্ঠানং দেন্তেন নাম পঠমং পব্বজিতানং পঞ্চবগ্গিয়ানং দাতুং বট্টতি, এতে অনোলোকেন্তেন যসত্থেব পমুখানং পঞ্চপণ্ণাসায ভিক্খূনং দাতুং বট্টতি, এতে অনোলোকেন্তেন যসত্থেবপমুখানং পঞ্চপণ্ণাসায ভিক্খূনং দাতুং বট্টতি, এতে অনোলোকেন্তেন ভদ্দবগ্গিযানং, এতে অনোলোকেন্তেন উরুবেল কস্সপাদীনং তেভাতিকানং দাতুং বট্টতি, এত্তকে পহায সব্বপচ্ছা পব্বজিতানং অগ্গসাবকট্ঠানং দেন্তেন মুখং ওলোকেত্বা দিন্নং"তি বদিংসু। সত্থা "কিং কথেথ ভিক্খবে"তি পুচ্ছিত্বা ইদং নামাতি বুত্তে "নাহং ভিক্খবে, মুখং ওলোকেত্বা ভিক্খং দেমি, এতেসং পন অত্তনা অত্তনা পত্থিত পত্থিতমেব

---

করিতে হয়, ইহা তদ্রূপ জানিতে হইবে। শাস্তা সেই দিবসেই অপরাহ্নে বেণুবনে শ্রাবকগণকে একত্রিত করিয়া স্থবিরদ্বয়কে অগ্রশ্রাবক পদ দিয়া প্রাতিমোক্ষ উদ্দেশ করিলেন। ভিক্ষুরা কাণাঘুষা করিতে লাগিলেন—"শাস্তা দেখিতেছি মুখ দেখিয়াই ভিক্ষা দেন। অগ্রশ্রাবক স্থান দিলে পঞ্চবর্গীয়েরা আগে প্রব্রজিত হইয়াছেন তাঁহাদের দিতে হয়, তাঁহাদের বিষয় বিবেচনা না করিলে যশস্থবির প্রমুখ পঞ্চান্ন জন ভিক্ষুকে দিতে হয়, তাঁহাদেরও বিবেচনা না করিলে ভদ্রবর্গীয়দের, তাঁহাদিগকে না করিলে উরুবেলা কশ্যপ প্রমুখ ভ্রাতৃত্রয়কে দিতে হয়, ইহাদিগকে বাদ দিয়া সর্ব্বশেষ প্রব্রজিতদের অগ্রশ্রাবক স্থান দেওয়াতে মুখ দেখিয়া দিয়াছেন বলিতে হয়।" শাস্তা জিজ্ঞাসা করিলেন—"কি বলিতেছ ভিক্ষুগণ?" ভিক্ষুরা তাঁহাদের অনুযোগের কথা বলিলে, শাস্তা কহিলেন—"ভিক্ষুগণ, আমি মুখ দেখিয়া ভিক্ষা দিই না, ইহাদের আপন আপন প্রার্থিত বিষয়ই

দেমি। অঞ্‌ঞাকোণ্ডঞ্‌ঞো হি একস্মিং সস্‌সে নববারে অগ্‌গসস্‌সদানানি দেন্তো ন অগ্‌গসাবকট্‌ঠানং পত্থেত্বা অদাসি, অগ্‌গধম্মং পন অরহত্তং সব্‌বপঠমং পটিবিজ্ঝিতুং পত্থেত্বা অদাসী"তি।

"কদা ভগবা"তি?

"সুণিস্‌সথ ভিক্‌খবে"তি?

"আম ভন্তে"তি।

২৪। ভগবা অতীতং আহরি—"ভিক্‌খবে, ইতো একনবুতিকপ্পে বিপস্‌সী ভগবা লোকে উদপাদি তদা মহাকালো চূলকালোতি দ্বে ভাতিকা কুটুম্বিকা মহন্তং সালিক্‌খেত্তং বপাপেস্‌সুং। অথেকদিবসং চূলকালো সালিক্‌খেত্তং গন্ত্বা একং সালিগব্ভং ফালেত্বা খাদি, তং অতিমধুরং অহোসি। সো বুদ্ধপমুখস্‌স ভিক্‌খুসঙ্ঘস্‌স

---

দিয়াছি। অর্হৎ কোণ্ডণ্য এক ফসলের সময় নয়বার অগ্রশস্য দান দিবার সময় অগ্রশ্রাবক স্থান প্রার্থনা করিয়া দেয় নাই, অগ্রধর্ম্ম অর্হত্ত্ব সর্ব্বপ্রথম বুঝিবার জন্য প্রার্থনা করিয়া দান দিয়াছিল।"

"কখন ভগবান?"

"শুনিবে ভিক্ষুগণ?"

"হাঁ ভন্তে।"

২৪। ভগবান অতীতের কথা বর্ণনা করিতে লাগিলেন—"হে ভিক্ষুগণ, এখন হইতে একানব্বই কল্পে বিপস্‌সী ভগবান সংসারে উৎপন্ন হইয়াছিলেন। তখন মহাকাল আর চূলকাল নামে দুই ভাই কুটুম্বিক মহা এক ধান্যক্ষেত্র বপন করিয়াছিল। একদিন চূলকাল ধান্যক্ষেত্রে গিয়া একটা ধান-থোর চিরিয়া খাইল, তাহা খাইতে খুব মিষ্টি লাগিল। তাহার ইচ্ছা হইল বুদ্ধ প্রমুখ ভিক্ষুসংঘকে

সালিগব্ভদানং দাতুকামো হুত্বা জেট্ঠকভাতিকং উপসংকমিত্বা "ভাতিক, সালিগব্ভং ফালেত্বা বুদ্ধানং অনুচ্ছবিকং কত্বা পচাপেত্বা দানং দেমা"তি আহ।

"কিং বদেসি তাত, সালিগব্ভং ফালেত্বা দানং নাম নেব অতীতে ভূতপুব্বং, ন অনাগতে ভবিস্সতি, মা সস্সং নাসয়ী"তি। সো পুনপ্পুনং যাচিয়েব।

২৫। অথ নং ভাতা "তেন হি খেত্তং দ্বে কোট্ঠাসে কত্বা মম কোট্ঠাসং অনামসিত্বা অত্তনো খেত্তকোট্ঠাসে যং ইচ্ছসি তং করোহী"তি আহ। সো "সাধূ"তি খেত্তং বিভজিত্বা বহূ মনুস্সে হত্থকম্মং যাচিত্বা সালিগব্ভং ফালেত্বা নিরুদকে খীরে পচাপেত্বা সপ্পি মধুসক্খরাহি যোজেত্বা বুদ্ধপমুখস্স ভিক্খুসঙ্ঘস্স দানং দত্বা ভত্তকিচ্চ-পরিয়োসানে "ইদং ভন্তে, মম অগ্গদানং অগ্গধম্মস্স সব্বপঠমং

---

ধান-থোর দান করে। সে জ্যেষ্ঠ ভ্রাতার নিকট যাইয়া বলিল—"দাদা, ধান থোর চিরিয়া বুদ্ধের যোগ্যমত পাক করাইয়া দান দিব।"

"কি বলিতেছ ভাই, ধান-থোর চিরিয়া দান অতীতেও কেহ কখনও দেয় নাই, ভবিষ্যতেও কেহ দিবে না, ফসল নষ্ট করিও না।" সে বারবার দাদার মত চাহিল।

১৫। দাদা শেষকালে বলিল—"তাহা হইলে ধানের ক্ষেতকে দুই ভাগ করিয়া আমার ভাগ না ছুঁইয়া নিজের ভাগ যাহা ইচ্ছা তাহা কর।" সে "উত্তম।" বলিয়া ক্ষেত বিভাগ করিল এবং বহু মজুর ডাকিয়া আনিয়া ধান-থোর চিরিয়া জলছাড়া শুধু দুধ দিয়া পাক করাইল। তাহাতে ঘৃত, মধু ও গুড় মিশাইয়া বুদ্ধকে আর ভিক্ষুসংঘকে দান দিল। ভোজন কার্য্য শেষ হইলে এই প্রার্থনা করিল—"ভন্তে, আমার এই অগ্রদান আমার অগ্রধর্ম্ম সর্ব্বপ্রথম জ্ঞাত হইবার

পটিবেধায সংবত্তত্‌”তি আহ।

২৬। সত্থা “এবং হোতূ”তি অনুমোদনং অকাসি। সো পচ্ছা খেত্তং গন্ত্বা ওলোকেন্তো সকলক্‌খেত্তে কম্বিকবন্ধেহি বিয সালিসীসেহি সঞ্ছন্নং দিস্বা পঞ্চবিধপীতিং পটিলভিত্বা “লাভা বত মেতি” চিন্তেত্বা পুথুককালে পুথুকগ্‌গং নাম অদাসি, গামবাসীহি সদ্ধিং অগ্‌গসস্‌সদানং নাম অদাসি, দাযনে দাযগ্‌গং, বেণিকবণে বেণগ্‌গং, কলাপাদীসু কলাপগ্‌গং, খলগ্‌গং, খলভণ্ডগ্‌গং, কোট্‌ঠগ্‌গন্তি এবং একসস্‌সে নববারে অগ্‌গদানং অদাসি। তস্‌স সব্ববারে গহিত গহিতট্‌ঠানং পবিপূরি। সস্‌সং অতিরেকং উট্‌ঠানসম্পন্নং অহোসি। ধম্মোহি নামেস অত্তানং রক্‌খতি। তেনাহ ভগবা—

---

কারণ হউক।

২৬। শাস্তা—“এইরূপই হউক” বলিয়া অনুমোদন করিলেন পরে সে ক্ষেতে গিয়া দেখে কুণ্ডলী কৃত হইয়া ধানের শীষ সারাক্ষেত ছাইয়া বাহির হইয়াছে। তাহা দেখিয়া পঞ্চ প্রীতি * লাভ করিয়া চিন্তা করিল—“অহো, আমার কি লাভ!” সে তাহার ভাগ্যের বিষয় চিন্তা করিয়া পৃথুককালে বা চিড়ার উপযুক্ত সময়ে পৃথুকাগ্রদান দিল, গ্রামবাসীদের সঙ্গে নবান্ন দান করিল, ধান কাটিবার সময় দায়নাগ্রদান, আঁটি বাঁধিবার সময় বেণী-অগ্রদান, ‘পালা মারিবার সময় কলাপাগ্রদান, মাড়াইবার সময় খলাগ্রদান, মাড়াইয়া খোলায় নিয়া খলভণ্ডাগ্রদান, ও গোলায় তুলিবার সময় কোষ্ঠাগ্রদান এইরূপে এক ফসলে নয়বার অগ্রদান দিয়াছিল। প্রত্যেক বারই তাহার গৃহীত স্থান পরিপূর্ণ হইয়াছিল। শস্য অতিমাত্রায় বাড়িয়া উঠিয়াছিল। ধর্ম্মকে যে রক্ষা করে ধর্ম্ম তাহাকে রক্ষা করে। তজ্জন্য ভগবান বলিয়াছেন—

---

* ক্ষুদ্রিকা, ক্ষণিকা, অবক্রান্তিকা, উর্দ্ধোত্তলিকা ও স্ফুরণাপ্রীতি।

"ধম্মো হবে রক্‌খতি ধম্মচারিং,
ধম্মো সুচিণ্ণো সুখমাবহাতি,
এসানিসংসো ধম্মে সুচিণ্ণে,
ন দুগ্‌গতিং গচ্ছতি ধম্মচারী"তি।"

২৭। এবমেস বিপস্‌সী সম্মাসম্বুদ্ধকালে অগ্‌গধম্মং পঠমং পটিবিজ্ঝিতুং পত্থেন্তো নববারে অগ্‌গদানানি অদাসি। ইতো সতসহস্‌স-কপ্পমত্থকে পন হংসবতী নগরে পদুমুত্তর বুদ্ধকালেপি সত্তাহং মহাদানং দত্বা তস্‌স ভগবতো পাদমূলে নিপজ্জিত্বা অগ্‌গধম্মস্‌স পঠমং পটিবিজ্ঝনত্থমেব পত্থনং ঠপেসি। ইতি ইমিনা পত্থিতমেব মযা দিন্নং, নাহং মুখং ওলোকেত্বা দম্মী "তি।

২৮। "যসকুলপুত্তপমুখা পঞ্চপঞ্ঞাসজনা কিং কম্মং করিংসু ভন্তে"তি ?

---

ধর্ম একান্তই ধর্মচারীকে রক্ষা করে, সু-আচরিত ধর্ম সুখ আহরণ করে। ধর্ম সু-আচরিত হইলে এই পুরস্কার [ লাভ হয় ] ; ধর্মচারী কখনও দুর্গতিতে গমন করেন না।

২৭। এরূপে সে বিপস্‌সী সম্যকসম্বুদ্ধের সময়ে অগ্রধর্ম প্রথম বুঝিবার জন্য প্রার্থনা করিয়া নয়বার অগ্রদান দিয়াছিল। এখন হইতে শতসহস্র কল্প পূর্ব্বে হংসবতী নগরে পদুমুত্তর বুদ্ধের সময়ও সপ্তাহকাল মহাদান দিয়া সেই ভগবানের পাদমূলে পড়িয়া অগ্রধর্ম প্রথম বুঝিবার জন্য প্রার্থনা করিয়াছিল। কাজেই তাহার প্রার্থিত বস্তুই তাহাকে দিয়াছি, মুখ দেখিয়া দিই নাই।"

২৮। "যশ প্রমুখ পঞ্চান্ন জন ভিক্ষু কি কর্ম করিয়াছিলেন ভন্তে ?

"এতেপি একস্‌স বুদ্ধস্‌স সন্তিকে অরহত্তং পত্থেন্তা বহুং পুঞ্ঞ্‌ঞকম্মং কত্বা অপরভাগে অনুপ্পন্নে বুদ্ধে সহায়কা হুত্বা বগ্‌গবন্ধনেন পুঞ্ঞ্‌ঞানি করোন্তা অনাথমতসরীরানি পটিজগ্‌গন্তা বিচরিংসু। তে একদিবসং সগব্ভং ইত্থিং কালকতং দিস্বা "ঝাপেস্‌সামা"তি সুসানং হরিংসু। এতেসু পঞ্চজনে "তুম্হে ঝাপেথা"তি সুসানে ঠপেত্বা সেসা গামং পবিট্‌ঠা যসদারকো তং সরীরং সূলেহি বিজ্ঝিত্বা পরিবত্তেত্বা পরিবত্তেত্বা ঝাপেন্তো অসুভসঞ্ঞ্‌ঞং পটিলভি। ইতরেসম্পি চতুন্নং জনানং 'পস্‌সথ ভো ইমং সরীরং তত্থ তত্থ বিদ্ধস্তচম্মং করবগোরূপং বিয অসুচিং দুগ্‌গন্ধং পটিকূলং'তি দস্‌সেসি। তেপি তত্থ অসুভসঞ্ঞ্‌ঞং পটিলভিংসু তে পঞ্চপি জনা গামং গন্ত্বা সেস সহাযকানং কথযিংসু। যসো পন দারকো গেহং গন্ত্বা

---

"তাহারাও একজন বুদ্ধের নিকট অরহত্ব প্রার্থনা করিয়া বহু পুণ্য কর্ম্ম করিয়াছিল। এক সময়ে বুদ্ধোৎপত্তির পূর্ব্বে সকলে বন্ধু হইয়া জন্মিয়াছিল এবং তাহারা দল বাঁধিয়া নিরাশ্রয় লোকের শবদাহনাদি পুণ্য কাজে লাগিয়া গিয়াছিল। একদিন তাহারা এক গর্ভিনী স্ত্রীলোকের মৃত্যু হইয়াছে দেখিয়া দাহ করিবার জন্য শ্মশানে নিয়া গিয়াছিল। তাহাদের মধ্যে পাঁচজনকে মরা পোড়ার জন্য শ্মশানে রাখিয়া বাকী সব গ্রামে চলিয়া গিয়াছিল। যশকুমার সেই মৃত শরীর শূলদ্বারা বিদ্ধ করিয়া উল্টাইয়া পাল্টাইয়া পোড়াইবার সময় 'অশুভ সংজ্ঞা' লাভ করিল। অপর চারিজনকেও সে "দেখ গো, এ শরীর স্থানে স্থানে বিধ্বস্ত চর্ম্ম হইয়া চিত্র-বিচিত্র গরুর ন্যায় হইয়াছে, দেখ, কি দুর্গন্ধ! কি অশুচি! কি প্রতিকূল" ইত্যাদি বলিয়া দেখাইল। তাহারাও তাহাতে অশুভ সংজ্ঞা লাভ করিল। তাহারা পাঁচজনই গ্রামে গিয়া অন্যান্য বন্ধুগণকে বলিল। যশকুমার ঘরে গিয়া

মাতাপিতুন্নঞ্চ ভরিয়ায চ কথেসি। তে সব্বেপি অসুভং ভাবযিংসু। ইদমেতেসং পুব্বকম্মং। তেনেব যসস্স ইত্থাগাবে সুসানসঞ্ঞা উপ্পজ্জি। তায চ উপনিস্সয সম্পত্তিযা সব্বেসং বিসেসাধিগমো নিব্বত্তি। এবং ইমেপি অত্তনা পত্থিতমেব লভিংসু, নাহং মুখং ওলোকেত্বা দম্মী”তি।

২৯। “ভদ্দবগ্গিয সহাযকা পন কিং কম্মং করিংসু ভন্তে”তি ?

“এতেপি পুব্ববুদ্ধানং সন্তিকে অরহত্তং পত্থেত্বা পুঞ্ঞানি কত্বা অপবভাগে অনুপন্নে বুদ্ধে তিংসধুত্তা হুত্বা তুণ্ডিলোবাদং সুত্বা সট্ঠিবস্স সহস্সানি পঞ্চসীলানী বক্খিংসু। এবং ইমেপি অত্তনা পত্থিতমেব লভিংসু, নাহং মুখং ওলোকেত্বা দম্মী”তি।

৩০। “উরুবেলকস্সপাদযো পন ভন্তে কিং করিংসূ”তি ?

---

পিতা, মাতা ও স্ত্রীকে বলিল। তাহাবা সকলেই অশুভ ভাবনা ভাবিযাছিল। এই হইল তাহাদের পূর্ব্বকর্ম্ম। সেই জন্য স্ত্রী-আগাবে যশেব শ্মশান জ্ঞান হইযাছিল। সেই উপনিশ্রয সম্পত্তির বলে সকলেব অবহত্ব লাভ হইযাছে। এইরূপে ইহাবাও নিজেদেব প্রার্থিত বিষযই লাভ কবিয়াছে, আমি মুখ দেখিয়া দিই নাই।

২৯। ‘‘ভদ্রবর্গীয় বন্ধুবা কি কর্ম্ম করিয়াছিলেন ভন্তে ?

‘ইহাবাও পূর্ব্ব বুদ্ধগণেব নিকট অবহত্ব প্রার্থনা করিয়া পুণ্য কর্ম্ম কবিয়াছিল, পবে এক সময় বুদ্ধোৎপত্তিব পূর্ব্বে ত্রিশজন ধূর্ত্ত (পাশা খেলোয়াব) হইযা জন্মিয়াছিল এবং তুণ্ডিল মুনির উপদেশ শুনিয়া ষাটি হাজাব বৎসর পঞ্চশীল বক্ষা করিয়াছিল। কাজেই ইহারাও নিজেদেব প্রার্থিত বিষয়ই পাইয়াছে, আমি মুখ দেখিয়া দিই নাই।”

৩০। “উরুবেল কশ্যপ প্রভৃতি কি করিযাছিলেন ভন্তে ?”

"তেপি অরহত্তমেব পত্থেত্বা পুঞ্‌ঞানি করিংসু। ইতো হি দ্বে নবুতিকপ্পে তিস্‌সো ফুস্‌সোতি দ্বে বুদ্ধা উপ্পজ্জিংসু। ফুস্‌স বুদ্ধস্‌স মহিন্দো নাম রাজা পিতা অহোসি। তস্মিং পন সম্বোধিং পত্তে রঞ্‌ঞো কণিট্‌ঠপুত্তো অগ্‌গসাবকো, পুরোহিতপুত্তো দুতিযসাবকো অহোসি। রাজা সত্থুসন্তিকং গন্ত্বা "জেট্‌ঠপুত্তো মে বুদ্ধো, কণিট্‌ঠ পুত্তো অগ্‌গসাবকো, পুরোহিতপুত্তো দুতিযসাবকো"তি তে ওলোকেত্বা "মমেব বুদ্ধো, মমেব ধম্মো, মমেব সঙ্ঘো"তি "নমো তস্‌স ভগবতো অরহতো সম্মাসম্বুদ্ধস্‌সা"তি তিক্‌খত্তুং উদানং উদানেত্বা সত্থুপাদমূলে নিপজ্জিত্বা "ভন্তে, ইদানি মে নবুতিবস্‌সসহস্‌স পরিমাণস্‌স আযুনো কোটিযং নিসীদিত্বা নিদ্দাযনকালো বিয়; অঞ্‌ঞেসং গেহদ্বারং অগন্ত্বা যাবাহং জীবামি তাব মে চত্তারো পচ্চযে

---

"তাহারাও অরহত্ব প্রার্থনা করিয়া বহু পুণ্য কাজ করিয়াছিল। এখন হইতে বিরানব্বই কল্প পূর্ব্বে তিষ্য ও ফুষ্য নামক দুইজন বুদ্ধ জন্মিয়াছিলেন। ফুষ্য বুদ্ধের পিতা ছিলেন মহেন্দ্র নামে এক রাজা। তিনি সম্বোধি প্রাপ্ত হইলে রাজার ছোট ছেলে হইল অগ্রশ্রাবক, পুরোহিতের ছেলে হইল দ্বিতীয় শ্রাবক। রাজা শাস্তার নিকট যাইয়া চিন্তা করিল—"আমার জেষ্ঠ্য পুত্র বুদ্ধ, কনিষ্ঠ পুত্র অগ্রশ্রাবক, পুরোহিত পুত্র দ্বিতীয় শ্রাবক," এই চিন্তা করিয়া তাহাদিগকে অবলোকন করিয়া "বুদ্ধ আমারই, ধর্ম্ম আমারই সংঘ আমারই" এই ভাবে গদগদ্‌ হইয়া তিনবার উদান স্বরে "সেই ভগবান অরহৎ সম্যকসম্বুদ্ধকে নমস্কার" বলিয়া শাস্তার পায়ে পড়িয়া কহিল—"ভন্তে, এখন আমার নব্বই হাজার বৎসর আয়ুকালের প্রান্ত সীমায় বসিয়া নিদ্রা যাওয়ার সময়ের মতই হইয়াছে, যতদিন আমি জীবিত থাকি ততদিন অন্যের গৃহ দ্বারে না যাইয়া আমার গৃহেই আপনার খাওয়া পরাদি চারি

অধিবাসেথা”তি পটিঞ্ঞং গহেত্বা নিবদ্ধং বুদ্ধুপট্ঠানং করোতি।

৩১। বঞ্ঞো পন অপরেপি তযো পুত্তা অহেসুং। তেসু জেট্ঠস্স পঞ্চযোধসতানি পরিবারা, মজ্ঝিমস্স তীনি, কণিট্ঠস্স দ্বে তে “মযম্পি ভাতিকং ভোজেস্সামা”তি পিতরং ওকাসং যাচিত্বা অলভমানা পুনপ্পুনং যাচন্তাপি অলভিত্বা পচ্চন্তে কুপিতে তস্স বুপসমনত্থায পেসিতা পচ্চন্তং বুপসমেত্বা পিতুসন্তিকং আগমিংসু। অথ তে পিতা আলিঙ্গিত্বা সীসে চুম্বিত্বা “বরং বো তাতা। দম্মী”তি আহ। তে “সাধু দেবা”তি বরং গহিতকং কত্বা পুন কতিপাহচ্চযেন পিতরা “গণ্হথ তাতা, বরং”তি বুত্তে—

”দেব, অম্হাকং অঞ্ঞেন কেনচি অত্থো নত্থি, ইতো পট্ঠায

---

প্রত্যয়ের ব্যবস্থা হইবে, আপনি আমার নিমন্ত্রণ গ্রহণ করুন। বুদ্ধ রাজি হইলে তিনি নিত্যই বুদ্ধের সেবা করিতে লাগিলেন।

৩১। রাজার আরও তিন ছেলে ছিল। তাহাদের মধ্যে জ্যেষ্ঠ পুত্রের পাঁচশত, মধ্যমের তিনশত, কনিষ্ঠের দুইশত করিয়া যোদ্ধা পরিজন ছিল। তাহাদেরও ইচ্ছা হইল দাদাকে ভোজন করাইবে। পিতার নিকট গিয়া অনুমতি চাহিল কিন্তু পাওয়া গেল না। বারবার চাহিয়াও পাইল না। এমন সময় সীমান্ত প্রদেশে অশান্তি হইল। শান্তি স্থাপনের জন্য তাহারা প্রেরিত হইল। সীমান্তে শান্তি স্থাপন করিয়া পিতার নিকট ফিরিয়া আসিল। পিতা পুত্রদের আলিঙ্গন করত শির চুম্বন করিয়া বলিলেন— “বৎসগণ, তোমাদের বর দিব।” তাহারা “সাধু দেব” বলিয়া বর নিতে রাজি হইল। আর কিছু দিন পরে পিতা ছেলেদের বলিলেন—“বাবা বর নাও।”

তাহারা বলিল—“দেব আমাদের অন্য কিছুর দরকার নাই, এই হইতে

মযং ভাতিকং ভোজেস্‌সাম, ইমং নো বরং দেহী"তি আহংসু।

"ন দেমি তাতা"তি।

"নিচ্চকালং অদেন্তা সত্তসংবচ্ছরানি দেথা"তি।

"ন দেমি তাতা"তি।

"তেনহি ছ, পঞ্চ, চত্তারি, তীণি, দ্বে, একং সংবচ্ছরং, সত্ত মাসে, ছমাসে, পঞ্চ মাসে, চত্তারো মাসে, তযো মাসে দেথা"তি।

"ন দেমি তাতা"তি।

"হোতু দেব, একেকস্‌স নো একেকং মাসং কত্বা তযোমাসে দেথা"তি।

"সাধু তাতা, তেনহি তযো মাসে ভোজেথা"তি।

৩২। তেসং পন তিণ্ণম্পি একোব কোট্ঠাগারিকো, একো আযুত্তকো, তস্‌স দ্বাদস নহুতং পুরিসপরিবারো। তে তে পক্কোসাপেত্বা

---

আমরা দাদাকে ভোজন করাইব আমাদিগকে বর দিন।"

"না বাবা, তাহা দিব না।"

"বরাবরের জন্য না দেন ত সাত বছরের জন্য দিন।"

"না বাবা, দেব না।"

"তাহা হইলে ছয়, পাঁচ, চারি, তিন, দুই, এক বৎসর, সাতমাস, ছয় মাস, পাঁচ মাস, চারি মাস, তিন মাসের জন্য দিন।"

"না বাবা, দেব না।

"তবে বাবা, আমাদের এক এক জনকে এক এক মাস করিয়া তিন মাস দিন।"

"আচ্ছা বাবা, তাহা হইলে তিন মাস ভোজন করাও।"

৩২। তাহাদের তিন জনেরই এক ভাণ্ডাগারিক, এক কোষাধ্যক্ষ এবং দ্বাদশ অযুত পরিষদ। তাহারা তাহাদিগকে ডাকাইয়া বলিল—

"মযং ইমং তেমাসং দসসীলানি গহেত্বা কাসাযানি নিবাসেত্বা সত্থারা সহবাসং বসিস্সাম। তুম্হে এত্তকং নাম দানবট্টং গহেত্বা দেবসিকং নবুতি সহস্সানং ভিক্খূনং যোধসহস্সস্স চ নো সব্বং খাদনীযং ভোজনীযং সংবত্তেয্যাথ। মযং হি ইতো পট্ঠায ন কিঞ্চি বক্খামা"তি বদিংসু। তে তযোপি জনা পরিবারক পুরিস সহস্সং গহেত্বা দসসীলানি সমাদায কাসাবনিবত্থা বিহারে যেব বসিংসু।

৩৩। কোট্ঠাগারিকো চ আযুত্তকো চ একতো হুত্বা তিণ্ণং ভাতিকানং কোট্ঠাগারেহি বারেন বারেন দানবট্টং গহেত্বা দানং দেন্তি। কম্মকরানং পন পুত্তা যাগুভত্তাদীনং পন অত্থায রোদন্তি, তে তেসং ভিক্খুসঙ্ঘে অনাগতেযেব যাগুভত্তাদীনি দেন্তি। ভিক্খুসঙ্ঘস্স ভত্তকিচ্চাবসানে কিঞ্চি অতিরেকং ন ভূতপুব্বং। তে অপরভাগে "দারকানং দেমা"তি অত্তনাপি গহেত্বা খাদিংসু।

---

"আমরা এই তিন মাস দশশীল নিয়া, কাষায় বস্ত্র পরিয়া শাস্তার সঙ্গে থাকিব। তোমরা এ পরিমাণ দানসামগ্রী নিয়া নব্বইহাজার ভিক্ষুর ও হাজার যোদ্ধার খাদ্য-ভোজ্যের বন্দোবস্ত কর। আমরা ইহার পর আর কিছু বলিব না।" তাহারা তিনজনই হাজার পরিজনের সহিত দশশীল গ্রহণ করিয়া, কাষায়বস্ত্র পরিহিত হইয়া বিহারেই বাস করিতে লাগিল।

৩৩। ভাণ্ডারাধ্যক্ষ ও কোষাধ্যক্ষ একত্র হইয়া তিন ভ্রাতার ভাণ্ডাগার হইতে বারে বারে দান-সামগ্রী নিয়া দান দিতে লাগিল। কার্য্য কারকদের ছেলেরা যাগু-ভাতাদির জন্য রোদন করিত, তাহারা ভিক্ষুসংঘ না আসিতেই তাহাদের খাওয়াইয়া দিত। ভিক্ষুসংঘের ভোজনের পর অতিরিক্ত কিছুই থাকিত না। পরে পরে তাহারা ছেলেদের দিতে গিয়া নিজেরা নিয়া খাইতে লাগিল।

মনুঞ্ঞং আহারং দিস্বা অধিবাসেতুং নাসক্খিংসু। তে পন চতুরাসীতি সহস্সা অহেসুং। তে সঙ্ঘস্স দিন্নদানবট্টং খাদিত্বা কাযস্স ভেদা পরম্মরণা পেত্তিবিসযে নিব্বত্তিংসু।

৩৪। তেভাতিকা পন পুরিসসহস্সেন সদ্ধিং কালং কত্বা দেবলোকে নিব্বত্তিত্বা দেবলোকা দেবলোকং সংসরন্তা দ্বে নবুতি কপ্পে খেপেসুং। এবং তে তযো ভাতরো অরহত্তং পত্থেন্তা তদা কল্যাণ কম্মং করিংসু। তে অত্তনা পত্থিতমেব লভিংসু নাহং মুখং ওলোকেত্বা দম্মী"তি। তদা পন তেসং আযুত্তকো বিম্বিসারো অহোসি, কোট্ঠাগারিকো বিসাখো উপাসকো, তযো রাজকুমারা তযো জটিলা অহেসুং। তেসং কম্মকরা তদা পেতেসু নিব্বত্তিত্বা সুগতি দুগ্গতিবসেন সংসরন্তা ইমস্মিং কপ্পে চত্তারি বুদ্ধন্তরানি পেতলোকেযব নিব্বত্তিংসু।

---

ভাল ভাল আহার দেখিয়া লোভ সামলাইতে পারিল না। তাহারা সংখ্যায় চুরাশী হাজার। তাহারা সংঘকে দেওযা দানসামগ্রী খাইয়া মৃত্যুর পর প্রেতলোকে গিযা উৎপন্ন হইল।

৩৪। তিন ভাই রাজপুত্র সঙ্গী সহস্রের সহিত কালপ্রাপ্ত হইয়া দেবলোকে গিয়া উৎপন্ন হইল। তাহারা দেবলোক হইতে দেবলোকে সঞ্চরণ করিতে করিতে বিরানব্বই কল্প ক্ষেপণ করিল। এইরূপে তাহারা তিন ভাই অর্হত্ব প্রার্থনা করিয়া তখন কল্যাণ কর্ম করিযাছিল। তাহারা নিজেদের প্রার্থিত বিষযই পাইয়াছে, আমি মুখ দেখিয়া দিই নাই। তখন তাহাদের কোষাধ্যক্ষ ছিলেন বিম্বিসার, ভাণ্ডাগারিক বিশাখ উপাসক, তিন রাজকুমার ছিলেন তিন জটিল। তাহাদের কর্মচারীরা তখন প্রেতলোকে উৎপন্ন হইয়া সুগতি দুর্গতি অনুসারে সঞ্চরণ করিযা এই কল্পে চারি বুদ্ধান্তর প্রেতলোকেই উৎপন্ন হইল।

৩৫। তে ইমস্মিং কপ্পে সব্বপঠমং উপ্পন্নং চত্তালিসসহস্সাযুকং ককুসন্ধং ভগবন্তং উপসংকমিত্বা "অম্হাকং আহারং লভনকালং আচিক্খথা"তি পুচ্ছিংসু।

সোপি—"মম তাব কালে ন লভিস্সথ, মম পচ্ছতো মহাপঠবিযা যোজনমত্তং অভিরুল্হায কোণাগমনবুদ্ধো নাম উপ্পজ্জিস্সতি, তং পুচ্ছেয্যাথা"তি আহ। তে তত্তকং কালং খেপেত্বা তস্মিং উপ্পন্নে তং পুচ্ছিংসু।

সোপিচ—"মম তাব কালে ন লভিস্স, মম পন পচ্ছতো মহা-পঠবিযা যোজনমত্তং অভিরুল্হায কস্সপবুদ্ধো উপ্পজ্জিস্সতি, তং পুচ্ছেয্যাথাতি আহ। তেন বুত্তকালং খেপেত্বা তস্মিং উপ্পন্নে তং পুচ্ছিংসু।

সোপি—"মম তাবকালে ন লভিস্সথ, মম পন পচ্ছতো মহাপঠবিযা যোজনমত্তং অভিরুল্হায গোতমো নাম বুদ্ধো উপ্পজ্জিস্সতি।

---

৩৫। তাহারা এই কল্পের সর্ব্ব প্রথমে উৎপন্ন চল্লিশ হাজার বছর আয়ুষ্ক ককুসন্ধ ভগবানের নিকট গিয়া জিজ্ঞাসা করিল—"আমাদের আহার লাভের সময় কবে বলুন।"

তিনি বলিয়াছিলেন—"আমার সময়ে পাইবে না, আমার পরে যখন মহাপৃথিবী যোজন মাত্র অভিবৃদ্ধি হইবে, তখন কোণাগমন বুদ্ধ জন্মিবেন, তাঁহাকে জিজ্ঞাসা করিও।" তাহারা ততদিন অতিবাহিত করিয়া কোণা-গমন বুদ্ধ উৎপন্ন হইলে তাঁহাকে জিজ্ঞাসা করিল।

তিনিও বলিলেন—"আমার সময়ে পাইবে না, আমার পরে যখন মহাপৃথিবী যোজন মাত্র অভিবৃদ্ধি হইবে তখন কশ্যপ বুদ্ধ জন্মিবেন, তাঁহাকে জিজ্ঞাসা করিও।" তাহারা ততকাল অতিবাহিত করিয়া তিনি উৎপন্ন হইলে তাঁহাকে জিজ্ঞাসা করিল।

তিনিও বলিলেন—"আমার সময়ে পাইবে না, আমার পরে যখন মহা-পৃথিবী যোজন মাত্র অভিবৃদ্ধি হইবে তখন গৌতম নামক বুদ্ধ জন্ম হইবেন।

তদা তুম্‌হাকং ঞাতকো বিম্বিসারো নাম রাজা ভবিস্‌সতি, সো সত্থু-দানং দত্বা তুম্‌হাকং পত্তিং পাপেস্‌সতি, তদা লভিস্‌সথা"তি আহ।

৩৬। তেসং একং বুদ্ধন্তরং স্বে দিবস সদিসং অহোসি। তে তথাগতে উপ্পন্নে বিম্বিসারবঞ্‌ঞো পঠমদিবসং দানে দিন্নে পত্তিং অলভিত্বা রত্তিভাগে ভেরবসদ্দং কত্বা রঞ্‌ঞো অত্তানং দস্‌সয়িংসু। সো পুনদিবসে বেলুবনং আগন্ত্বা তথাগতস্‌স তং পবত্তিং অরোচেসি। সত্থা—"মহারাজ! ইতো দ্বেনবুতিকপ্পমত্থকে ফুস্‌সবুদ্ধকালে এতে তব ঞাতকা, ভিক্‌খু সংঘস্‌স দিন্ন দানবট্টং খাদিত্বা পেতলোকে নিব্‌বত্তিত্বা সংসরন্তা ককুসন্ধাদযো বুদ্ধে পুচ্ছিত্বা তেহি ইদক্খিদঞ্চ বুত্তা এত্তকং কালং তব দানং পচ্চাসিংসমানা হীযো তযা দানে দিন্নে পত্তিং অলভমানা এবমকংসু"তি আহ।

---

তখন তোমাদের জ্ঞাতি বিম্বিসার নামক রাজা হইবেন। তিনি শাস্তাকে দান দিয়া পুণ্যফল তোমাদের প্রাপ্তি করাইবেন। তখন তোমরা আহার পাইবে।

৩৬। এক বুদ্ধান্তর তাহাদের পক্ষে আগামী কল্যের ন্যায় হইল। তথাগত উৎপন্ন হইলে বিম্বিসার রাজা যখন প্রথম দিবস দান দিলেন, সেই দিন পুণ্য প্রাপ্ত না হওয়ায় রাত্রিভাগে তাহারা ভৈরব রব করিয়া নিজেকে রাজার নয়ন গোচর করাইল। তিনি পরদিবস বেণুবনে আসিয়া তথাগতকে সেই বৃত্তান্ত শুনাইলেন। শাস্তা কহিলেন—"মহারাজ, এখন হইতে বিরানব্বই কল্প পূর্ব্বে ফুস্‌সবুদ্ধকালে ইহারা আপনার জ্ঞাতি ছিল। ভিক্ষুসঙ্ঘের উদ্দেশ্যে প্রদত্ত দান-সামগ্রী খাইয়া প্রেতলোকে উৎপন্ন হইয়াছে। সেখানে সঞ্চরণ করিতে করিতে ককুসন্ধাদি বুদ্ধগণকে জিজ্ঞাসা করিয়া তাহাদের মুখে এরূপ এরূপ শুনিয়া এতকাল আপনার দান প্রত্যাশায় ছিল। গতকল্য আপনি দান দিলেও তাহাদের পুণ্যফল প্রাপ্তি না হওয়ায় এইরূপ করিয়াছে।

"কিং পন ভন্তে, ইদানিপি দিন্নে লভিস্সন্তী"তি ?

"আম মহারাজা"তি।

৩৭। রাজা বুদ্ধপমুখং ভিক্খুসঙ্ঘং নিমন্তেত্বা পুন দিবসে মহাদানং দত্বা "ভন্তে, ইতো তেসং পেতানং দিব্বন্নপানং সম্পজ্জতূ"তি পত্তিং অদাসি। তেসং তথেব নিব্বত্তি। পুন দিবসে নগ্গা হুত্বা অত্তানং দস্সেসুং। রাজা—"অজ্জ ভন্তে, নগ্গা হুত্বা অত্তানং দস্সেসুং"তি পুচ্ছি।

"বত্থানি তে ন দিন্নানি মহারাজা"তি।

পুন দিবসে বুদ্ধপমুখস্স সঙ্ঘস্স চীবরানি দত্বা "ইতো তেসং দিব্ববত্থানি হোন্তূ"তি পাপেসি। তং খণঞ্ঞেব তেসং দিব্ববত্থানি উপ্পজ্জিংসু। পেতত্তভাবং বিজহিত্বা দিব্বত্তভাবে সণ্ঠহিংসু।

---

"ভন্তে, এখন দিলে পাইবে কি ?

"হাঁ মহারাজ।"

৩৭। রাজা বুদ্ধ প্রমুখ ভিক্ষুসংঘকে নিমন্ত্রণ করিয়া পরদিবস মহাদান দিয়া কহিলেন—"ভন্তে, এই পুণ্যের ফলে সেই প্রেতগণ দিব্য অন্ন-পানীয় প্রাপ্ত হউক" এই বলিয়া পুণ্য প্রদান করিল। তাহাদের সেইরূপই লাভ হইল। পরদিবস তাহারা নগ্নাবস্থায় নিজকে রাজার নয়ন গোচর করাইল। রাজা ভগবানের নিকট গিয়া কহিলেন—"ভন্তে, আজ নগ্ন হইয়া দেখা দিয়াছিল।

"মহারাজ, আপনি বস্ত্র দেন নাই।" পরদিবস বুদ্ধ প্রমুখ সঙ্ঘকে চীবর দান করিয়া কহিলেন—"ইহাতে তাহাদের দিব্য বস্ত্র লাভ হউক" এই বলিয়া পুণ্য প্রদান করিল। সেইক্ষণেই তাহাদের দিব্য বস্ত্র উৎপন্ন হইল। তাহারা প্রেতাত্মভাব ত্যাগ করিয়া দিব্যাত্মভাবে সংস্থিত হইল।

সত্থা অনুমোদনং করোন্তো "তিরোকুড্ঢেসু তিট্ঠন্তী"তি আদিনা তিরোকুড্ঢানুমোদনং অকাসি। অনুমোদনাবসানে চতুরাসীতিয়া পাণসহস্সানং ধম্মাভিসময়ো অহোসি। ইতি সত্থা তেভাতিক-জটিলানং বত্থুং কথেত্বা ইমম্পি ধম্মদেসনং আহরি।

৩৮। "অগ্গসাবক' পন ভন্তে, কিং করিংসূ"তি ?

অগ্গসাবকভাবায পত্থনং করিংসু। ইতো কপ্পসতসহ-স্সাধিকস্স হি কপ্পানং অসংখেয়্যস্স মত্থকে সারিপুত্তো ব্রাহ্মণ মহাসালকুলে নিব্বত্তি। নামেন সরদমানবো নাম অহোসি। মোগ্গল্লানো গহপতি মহাসালকুলে নিব্বত্তি। নামেন সিরিবড্ঢ কুটুম্বিকো নাম অহোসি। তে উভোপি সহপংসুকীলায সহা-য়কা অহেসুং। তেসু সরদমানবো পিতু অচ্চযেন কুলসন্তকং মহাধনং পটিপজ্জিত্বা একদিবসং রহোগতো চিন্তেসি—"অহং

---

শাস্তা পুণ্যানুমোদন করিবার সময় "দেওযালের আড়ালে দাঁড়াইয়া থাকে" ইত্যাদি বাক্যে 'তিরকুড্ঢ' সূত্র কহিযা অনুমোদন করিলেন। অনুমোদনা-বসানে চুরাশী হাজার প্রাণীর ধর্ম্মাববোধ হইল। শাস্তা জটিল ভ্রাতৃত্রয়ের কাহিনী কহিয়া এক ধর্ম্মদেশনাও (প্রেতগণের বর্ণনা) করিয়াছিলেন।

৩৮। "ভন্তে অগ্রশ্রাবকেরা কি করিয়াছিলেন ?"

"অগ্রশ্রাবকত্ব প্রার্থনা করিযাছিল। এই হইতে লক্ষাধিক এক অসংখ্য কল্প পূর্ব্বে সারিপুত্র ব্রাহ্মণ মহাশাল কুলে উৎপন্ন হইয়াছিল। তাহার নাম ছিল শরদ মানব। মৌদ্গল্যায়ন গৃহপতি মহাশাল কুলে, উৎপন্ন হইয়াছিল তাহার নাম শ্রীবর্দ্ধ কুটুম্বিক। তাহারা দুইজনে খেলাধূলায সাথী। তাহাদের মধ্যে শরদ মানব পিতার মৃত্যুর পর বহু পৈত্রিক ধনের অধিকারী হইয়া একদিন নির্জনে চিন্তা করিতে লাগিল—"আমি

ইধ লোকত্তভাবমেব জানামি নো পরলোকত্তভাবং, জাতসত্তানং চ মরণং নাম ধুবং। ময়া একং পব্বজ্জং পব্বজিত্বা মোক্খধম্ম-গবেসনং কাতুং বট্টতী”তি। সো সহায়কং উপসংকমিত্বা আহ—“সম্ম সিরিবড্ঢক, অহং পব্বজিত্বা মোক্খধম্মং গবেসিস্সামি, ত্বং ময়া সদ্ধিং পব্বজিতুং সক্খিস্সসি ন সক্খিস্সসী”তি ?

ন সক্খিস্সামি সম্ম, ত্বং যেব পব্বজ্জাহী”তি।

৩৯। সো চিন্তেসি—“পরলোকং গচ্ছন্তো সহায়কে বা ঞাতিমিত্তে বা গহেত্বা গতো নাম নত্থি, অত্তনা কতং অত্তনোব হোতী”তি। ততো রতনকোট্ঠাগারং বিবরাপেত্বা কপণদ্ধিক বণিব্বক যাচকানং মহাদানং দত্বা পব্বতপাদং পবিসিত্বা ইসিপব্বজ্জং পব্বজি। তস্স একো দ্বে তযোতি এবং অনুপব্বজ্জং পব্বজিত্বা চতুসত্ততিসহস্সমত্তা জটিলা অহেসুং।

---

ইহজন্মের কথা জানি, পর জন্মের কথা জানিনা, যে সব প্রাণী জন্মগ্রহণ করিয়াছে তাহাদের মরণ ধ্রুব। কোন রকমের প্রব্রজ্যা নিয়া আমার মোক্ষধর্ম্ম অন্বেষণ করাই শ্রেয়ঃ।” সে সহায়কের কাছে গিয়া বলিল—“বন্ধু শ্রীবর্দ্ধক, আমি প্রব্রজ্যা নিয়া মোক্ষধর্ম্মের অন্বেষণ করিব, তুমি আমার সঙ্গে প্রব্রজিত হইতে পারিবে কি-না ?”

“না বন্ধু, পারিব না, তুমিই প্রব্রজিত হও।”

৩৮। শরদ মানব চিন্তা করিল—“পরলোক যাওয়ার সময় সহায়ক বা জ্ঞাতি-মিত্র কাহাকেও কেহ নিয়া যায় না, নিজের কৃত কর্ম্মই নিজের হয়।” তৎপর সে রত্ন কোষাগার খোলাইয়া দীন ভিখারীদিগকে বহুদান দিয়া পর্ব্বত পাদমূলে গিয়া ঋষি প্রব্রজ্যা গ্রহণ করিল। অতঃপর একজন দুইজন করিয়া প্রব্রজ্যা নিয়া চুয়াত্তর হাজার জটিল হইল।

সো পঞ্চ অভিঞ্‌ঞা অট্‌ঠ চ সমাপত্তিযো নিব্বত্তেত্বা তেসং জটিলানং কসিনপরিকম্মং আচিক্‌খি। তে সব্বে পঞ্চ অভিঞ্‌ঞা অট্‌ঠসমাপত্তিয়ো নিব্বত্তেসুং।

৪০। তেন সমযেন অনোমদস্‌সী নাম বুদ্ধো লোক উদপাদি। নগরং বন্ধুমতী নাম অহোসি, পিতা যসবন্তো নাম খত্তিযো, মাতা যসোধরা নাম দেবী, বোধি অজ্জুনকক্‌খো, নিসভো চ অনোমো চ দ্বে অগ্‌গসাবকা, বরুণো নাম উপট্‌ঠাকো, সুন্দরা চ সুমনা চ দ্বে অগ্‌গসাবিকা, আযু বস্‌সসতসহস্‌সং অহোসি, সরীরং অট্‌ঠ-পঞ্‌ঞাসহত্থুব্বেধং সরীরপ্পভা দ্বাদসয়োজনং ফরি, ভিক্‌খুসতসহস্‌স পরিবারো অহোসি।

---

সে পঞ্চ অভিজ্ঞা[১] ও অষ্ট সমাপত্তি[২] উৎপন্ন করিয়া সেই জটিলদের 'কৃৎস্ন পরিকর্ম্ম' নামক ধ্যানাঙ্গ সম্বন্ধে উপদেশ দিল। তাহারা সকলে পঞ্চ অভিজ্ঞা ও অষ্ট সমাপত্তি লাভ করিল।

৪০। সেই সময় অনোমদর্শী নামক বুদ্ধ সংসারে জন্ম গ্রহণ করিয়াছিলেন। বন্ধুমতী নগর তাঁহার জন্ম স্থান, যশোবন্ত নামক ক্ষত্রিয় তাঁহার পিতা, যশোধরাদেবী মাতা, অর্জ্জুন বৃক্ষ বোধিদ্রুম, নিসভ ও অনোম দুই অগ্রশ্রাবক, বরুণ উপস্থাপক, সুন্দরা ও সুমনা দুই অগ্রশ্রাবিকা, আয়ুপ্রমাণ ছিল লক্ষ বৎসর, শরীর ছিল ৫৮ হস্ত দীর্ঘ, শরীরের প্রভা দ্বাদশ যোজন স্ফুরিত হইত। শতসহস্র ভিক্ষু তাঁহার পরিজন ছিল।

---

১। ঋদ্ধিবিধ জ্ঞান, দিব্য শ্রোত্র জ্ঞান, পরচিত্ত বিজানন জ্ঞান, পূর্ব নিবাসানুস্মৃতি জ্ঞান ও দিব্য চক্ষু জ্ঞান।

২। রূপাবচর ১ম ধ্যান, ২য় ধ্যান, ৩য় ধ্যান, ৪র্থ ধ্যান এবং আকাশ অনন্ত, বিজ্ঞান অনন্ত, আকিঞ্চন আয়তন ও না সংজ্ঞা না অসংজ্ঞা আয়তন। এই রূপা-রূপ অষ্টবিধ ধ্যানকে অষ্ট-সমাপত্তি বলে।

৪১। সো একদিবসং পচ্চূসকালে মহাকরুণা সমাপত্তিতো বুট্‌ঠায় লোকং ওলোকেন্তো সবদ তাপসং দিস্বা "অজ্জ মযহং সবদতাপসস্‌স সন্তিকং গতপচ্চযেন ধম্মদেসনা চ মহতী ভবিস্‌সতি সো চ অগ্‌গসাবকট্‌ঠানং পত্থেস্‌সতি, তস্‌স সহায়কো সিবিৰড্‌ঢক সেট্‌ঠিকুটুম্বিকো দুতিয়সাবকট্‌ঠানং পত্থেস্‌সতি, দেসনাপরিযোসানে চস্‌স পবিবারা চতুসত্ততিসহস্‌স জটিলা অবহত্তং পাপুনিস্‌সন্তি। ময়া তত্থ গন্তুং বট্টতী"তি। অত্তনো পত্তচীবরং আদায় অঞ্ঞং কিঞ্চি অনামন্তেত্বা সীহো ৰিয় একচবো হুত্বা সবদতাপসস্‌স অন্তেবাসিকেসু ফলাফলত্থায গতেসু "বুদ্ধভাবং জানাতূ"তি অধিট্‌ঠহিত্বা পস্‌সন্তস সেব সরদতাপসস্‌স আকাসতো ওতবিত্বা পঠবিয়ং পতিট্‌ঠাসি।

---

৪১। তিনি একদিন প্রত্যুষে মহাকরুণাসমাপত্তি ধ্যান হইতে উঠিয়া বুদ্ধ-চক্ষুতে ত্রিলোক অবলোকন করিতে করিতে শবদ তাপসকে দেখিতে পাইলেন। দেখিলেন—"অদ্য আমি শবদ তপেসের নিকট গেলে মহাধর্ম্ম দেশনা হইবে, সে অগ্রশ্রাবকেব স্থান প্রার্থনা করিবে, তাহাব বন্ধু শ্রীবর্দ্ধক কুটুম্বিক দ্বিতীয় শ্রাবকেব স্থান প্রার্থনা করিবে, দেশনা অবসানে তাহার অনুচর চুয়াত্তর হাজার জটিল অরহত্ব পাইবে। আমাকে তথায় যাইতে হইবে।" এই চিন্তা কবিষা নিজের পাত্র-চীবব নিলেন এবং অন্য আব কাহাকেও না ডাকিয়া সিংহের ন্যায় একাকী চলিলেন। শরদ তাপসেব শিষ্যেরা ফল-মূল আহরণ কবিতে গেলে "সে বুদ্ধভাব জানুক" এই অধিষ্ঠান কবিয়া শবদ তাপসের নয়ন পথবর্ত্তী হইয়া আকাশ হইতে নামিয়া ভূমিতে দাঁড়াইলেন।

৪২। সবদতাপসো ৰুদ্ধানুভাবঞ্চেব সৰীবনিপ্‌ফত্তিঞ্চ দিস্বা লক্‌খণমন্তে সম্মসিত্বা ইমেহি লক্‌খণেহি সমন্নাগতো নাম অগাব-মজ্‌ঝে বসন্তো বাজা হোতি চক্কবত্তি, পব্‌বজন্তো লোকে বিবত্তচ্ছদ্দো সব্‌বঞ্‌ঞূ ৰুদ্ধো হোতি, অয়ং পুবিসো নিস্‌সংসয়ং ৰুদ্ধোতি জানিত্বা পচ্চুগ্‌গমনং কত্বা পঞ্চপতিট্‌ঠিতেন বন্দিত্বা আসনং পঞ্‌ঞাপেত্বা অদাসি। নিসীদি ভগবা পঞ্‌ঞত্তাসনে। সরদ তাপসোপি অত্তনো অনুচ্ছবিকং আসনং গহেত্বা একমন্তং নিসীদি।

৪৩। তস্মিং সমযে চতুসত্ততিসহস্‌সা জটিলা পণীতানি পণীতানি ওজবন্তানি ফলাফলানি গহেত্বা আচবিয়স্‌স সন্তিকং সম্পত্তা বুদ্ধানং চেব আচবিযস্‌স চ নিসিন্নাসনং ওলোকেত্বা আহংসু—"আচবিয় ময়ং ইমস্মিং লোকে তুম্‌হেহি মহন্ততরো নত্থীতি বিচরাম, অযং পন পুবিসো তুম্‌হেহি মহন্ততবো মঞ্‌ঞে"তি।

---

৪২। শবদ তাপস বুদ্ধানুভাব ও শবীরের লক্ষণ দেখিয়া লক্ষণ শাস্ত্রের সঙ্গে মিলাইয়া ঠিক কবিল—এমন লক্ষণ যাঁহাব তিনি গৃহবাসে থাকিলে চক্রবর্ত্তী বাজা হন, প্রব্রজিত হইলে তৃষ্ণাক্ষয় কবিয়া সর্ব্বজ্ঞ বুদ্ধ হন, এই পুরুষ নিশ্চয়ই বুদ্ধ, সংশয় নাই, ইহা জানিয়া প্রত্যুদ্‌গমন করিল এবং পঞ্চাঙ্গ বন্দনা কবিয়া আসন পাতিয়া দিল। ভগবান তাহার দেওয়া আসনে বসিলেন। শরদ তাপসও আপনার যোগ্য আসন নিয়া এক পার্শ্বে বসিল।

৪৩। সে সময়ে চুয়াত্তব হাজার জটিল সবস ওজ-গুণ বিশিষ্ট ফল-মূল আহরণ কবিয়া আচার্য্যেব নিকট উপস্থিত হইল। তাহাবা বুদ্ধেব ও আচার্য্যেব বসার আসন দেখিয়া বলিল—'আচার্য্য, আমরা মনে করিয়াছিলাম, এই সংসারে আপনাব চেয়ে বড কেহই নাই, কিন্তু এই মহাপুরুষ আপনাব চেয়েও শ্রেষ্ঠতব বলিয়া মনে হয়!"

"তাতা, কিং বদেথ ? সাসপেন সদ্ধিং অট্‌ঠসট্‌ঠিযোজনসত-সহস্সুব্বেধং সিনেরুং সমং কাতুং ইচ্ছথ ? সব্বঞ্‌ঞুবুদ্ধেন সদ্ধিং মমং উপমং মা করিত্থ পুত্তকা"তি! অথ তে তাপসা "সচাযং পুরিসো ইত্তরসত্তো অভবিস্‌স ন অম্‌হাকং আচরিযো এবরূপং উপমং আহরিস্‌সতি, যাব মহা বতাযং পুরিসো"তি, সব্‌বেব পাদেসু নিপতিত্বা সিরসা বন্দিংসু।

৪৪। অথ তে আচরিযো আহ—"তাতা, অম্‌হাকং বুদ্ধানং অনুচ্ছবিকো দেয্যধম্মো নত্থি, সত্থা চ ভিক্‌খাচারবেলাযং ইধাগতো, মযং যথাবলং দেয্যধম্মং দস্‌সাম, তুম্‌হে যং যং পণীতং ফলাফলং তং তং আহরথা"তি। আহরাপেত্বা হত্থে ধোবিত্বা সযং তথাগতস্‌স পত্তে পতিট্‌ঠাপেসি। সত্থারা ফলাফলং পটিগ্‌গহিতমত্তেযেব দেবতা দিব্‌বোজং পক্‌খিপিংসু। সো তাপসো উদকম্পি সয়মেব পরিস্‌সাবেত্বা অদাসি।

---

"কি বলিতেছ বৎসগণ। আটষট্টিশত সহস্র যোজন উচ্চ সিনেরুর সঙ্গে সরিষার তুলনা করিতে ইচ্ছা কর ? বৎসগণ, সর্ব্বজ্ঞ বুদ্ধের সঙ্গে আমার উপমা করিও না।" অতঃপর সেই তাপসেরা ভাবিল—"যদি এই লোকটি সামান্য হইতেন আমাদের আচর্য্য এইরূপ উপমা সংগ্রহ করিতেন না, ইনি মহাপুরুষই হইবেন। তাহারা সকলে তাঁহার পায়ে মাথা নত করিয়া বন্দনা করিল।

৪৪। অতঃপর আচার্য্য তাহাদিগকে বলিল—"বৎসগণ, বুদ্ধের যোগ্য আমাদের দেয় কিছু নাই, শাস্তাও ভিক্ষার সময় এখানে আসিয়াছেন, আমরা যাহা পারি দিব, তোমরা যেসব ভাল ফল মূল আনিয়াছ তাহা নিয়া আস।" তাহা আনাইয়া হাত ধুইয়া নিজে তথাগতের পাত্রে রাখিল। শাস্তা ফল-মূল প্রতিগ্রহণ করিবা মাত্রই দেবতারা দিব্য ওজ প্রক্ষেপ করিল। সে তাপস জলও নিজে ছাঁকিয়া দিল।

সো ততো ভত্তকিচ্চং কত্বা নিসিন্নে সত্থরি সব্বে অন্তেবাসিকে পক্কোসিত্বা সত্থু সন্তিকে সারাণীযকথং কথেন্তো নিসীদি। সত্থা"দ্বে অগ্গসাবকা ভিক্খুসংঘেন সদ্ধিং আগচ্ছন্তু"তি চিন্তেসি। তে সত্থু চিত্তং ঞত্বা সতসহস্সখীণাসবপরিবার আগন্ত্বা সত্থারং বন্দিত্বা একমন্তং অট্ঠংসু।

৪৫। ততো সরদতাপসো অন্তেবাসিকে আমন্তেসি— "তাতা. বুদ্ধানং নিসিন্নাসনম্পি নীচং, সমণসতসহস্সানম্পি আসনং নত্থি, তুম্হেহি অজ্জ উলারং বুদ্ধসক্কারং কাতুং বট্টতীতি। পব্বতপাদতো বণ্ণগন্ধসম্পন্নানি পুপ্ফানি আহরথা"তি। কথন-কালো পপঞ্চো বিয হোতি, ইদ্ধিমতো পন ইদ্ধিবিসযো অচিন্তেয্যোতি। মুহুত্তেনেব তে তাপসা বণ্ণগন্ধসম্পন্নানি পুপ্ফানি আহরিত্বা বুদ্ধানং যোজনপ্পমাণং পুপ্ফাসনং পঞ্ঞাপেসুং।

---

তৎপর শাস্তা ভোজন সমাপন করিয়া বসিলে শিষ্যগণকে ডাকিয়া শাস্তার নিকট বসিয়া স্মরণীয়- (সারবান) কথা বলিতে লাগিল। শাস্তা মনে মনে চিন্তা করিলেন —"অগ্রশ্রাবক দ্বয় ভিক্ষুসঙ্ঘ সহ আসুক।" তাহারা শাস্তার মনোভাব জানিযা শতসহস্র ক্ষীণাসবে পরিবৃত হইয়া আসিয়া শাস্তাকে বন্দনা করতঃ একপার্শ্বে দাঁড়াইল।

৪৫। অতঃপর শরদ তাপস শিষ্যদিগকে ডাকিয়া বলিল—"বাবারা! বুদ্ধের বসিবার আসনও নীচ হইয়াছে, শতসহস্র শ্রমণদের বসিবার আসনও নাই, তোমাদের আজ জাঁকালো রকমের বুদ্ধপূজা করিতে হইবে। পাহাড়ের তলদেশ হইতে সুন্দর সুন্দর সুগন্ধ ফুল নিয়া আস। বলিতে যাহা সময় লাগিল তাহা যেন বিলম্বই করা হইল, ঋদ্ধিমানদের ঋদ্ধির বিষয় অচিন্তনীয়। মুহূর্ত কাল মধ্যে তাপসেরা সুন্দর ও সুগন্ধ পুষ্পরাশি আনিয়া বুদ্ধকে যোজন প্রমাণ পুষ্পাসন রচনা করিয়া দিল।

উভিন্নং অগ্গসাবকানং তিগাবুতং, সেসভিক্খূনং অড্ঢযোজনিকাদিভেদং, সজ্ঝনবকস্স উসভমত্তং অহোসি। কথং একস্মিং অস্সমপদে তাব মহন্তানি আসনানি পঞ্ঞত্তানীতি ন চিন্তেতব্বং, ইদ্ধিবিসযো হেস।

৪৬। এবং পঞ্ঞত্তেসু আসনেসু সরদতাপসো তথাগতস্স পুরতো অঞ্জলিং পগ্গয্হ ঠিতো "ভন্তে, ময্হং দীঘরত্তং হিতায সুখায ইমং পুপ্ফাসনং অভিরুয্হথা"তি আহ। তেন বুত্তং :—

"নানাপুপ্ফঞ্চ গন্ধঞ্চ সন্নিপাতেত্বা একতো,
পুপ্ফাসনং পঞ্ঞপেত্বা ইদং বচনমব্রুবি।
ইদং মে আসনং বীর পঞ্ঞত্তং তবনুচ্ছবিং,
মম চিত্তং পসাদেন্তো নিসীদ পুপ্ফমাসনে।

---

অগ্রশ্রাবকদ্বয়ের ত্রি-গব্যুতি [১] প্রমাণ, অবশিষ্ট ভিক্ষুদের অর্দ্ধ যোজন হইতে আরম্ভ করিয়া সজ্ঝনবকের উসভ [২] মাত্র পর্য্যন্ত আসন রচিত হইল। এক আশ্রমে সেই মহা মহা আসন রচিত হইল কি করিয়া, তাহা চিন্তা করিও না, এই সব ঋদ্ধির বিষয়।

৪৬। এইরূপে আসন রচিত হইলে শরদ তাপস তথাগতের সম্মুখে কৃতাঞ্জলিপুটে দাড়াইয়া কহিল—"ভন্তে, আমার চিরদিনের হিতের ও সুখের জন্য এই পুষ্পাসনে উঠিয়া বসুন।" তাই বলা হইয়াছে—

"নানা পুষ্প ও সুগন্ধ একত্রে সম্মিলিত করিযা তাপস,
পুষ্পাসন সাজাইলেন এবং এই প্রার্থনা করিলেন :—
"হেবীর। আপনার উপযুক্ত আমার এই পুষ্পাসন সজ্জিত
হইয়াছে, আমার চিত্ত প্রসন্ন করিযা আপনি পুষ্পাসনে উপবেশন করুন।

---

১। পৌণে দশ মাইল।　　২। ১৪০ হাত।

সত্তরত্তিন্দিবং বুদ্ধো নিসীদি পুপ্‌ফমাসনে,
মম চিত্তং পসাদেত্বা হাসয়িত্বা সদেবকে"তি।

৪৭। এবং নিসিন্নে সত্থরি দ্বে অগ্‌গসাবকা সেসভিক্খূ চ অত্তনো অত্তনো পত্তাসনে নিসীদিংসু। সরদতাপসো মহন্তং পুপ্‌ফচ্ছত্তং গহেত্বা তথাগতস্স মত্থকে ধারেন্তো অট্ঠাসি। সত্থা—"জটিলানং অযং সক্কারো মহপ্‌ফলো হোতূ"তি নিরোধসমাপত্তিং সমাপজ্জি। সত্থু সমাপত্তিং সমাপন্নভাবং ঞত্বা দ্বে অগ্‌গসাবকাপি সেসভিক্খূপি সমাপত্তিং সমাপজ্জিংসু। তথাগতে সত্তাহং নিরোধ-সমাপত্তিং সমাপজ্জিত্বা নিসিন্নে অন্তেবাসিকা ভিক্খাচারকালে সম্পত্তে বনমূলফলাফলং পরিভুঞ্জিত্বা সেসকালে বুদ্ধানং অঞ্জলিং পগ্‌গয্‌হ তিট্ঠন্তি। সরদতাপসো পন ভিক্খাচারম্পি অগন্ত্বা পুপ্‌ফ-ছত্তং ধারযমানোব সত্তাহং পীতিসুখেন বীতিনামেসি।

---

আমার চিত্ত প্রসন্ন করিয়া এবং দেব সহ জনগণকে উল্লাসিত করিয়া বুদ্ধ সপ্ত দিবারাত্রি পুষ্পাসনে উপবেশন করিলেন।

৪৭। এইরূপে শাস্তা বসিলে দুই অগ্রশ্রাবক ও অপর ভিক্ষুরা আপন আপন আসনে গিয়া বসিল। শরদ তাপস এক খানা বড় ফুলের ছাতা তথাগতের মাথার উপর ধরিয়া দাঁড়াইয়া রহিল। শাস্তা—"জটিলদের এই সৎকার মহা ফল দায়ক হউক" এই মনে করিয়া নিরোধ সমাপত্তি ধ্যানে মগ্ন হইলেন। শাস্তা সমাপত্তিতে নিবিষ্ট হইয়াছেন জানিয়া দুই অগ্রশ্রাবক ও অপর ভিক্ষুরা সমাপত্তি ধ্যানে মগ্ন হইল। তথাগত সপ্তাহ নিরোধ সমাপত্তিতে নিবিষ্ট হইয়া থাকিলে শরদের শিষ্যেরা ভিক্ষার সময় উপস্থিত হইলে বনের ফল মূল খাইয়া আর বাকী সময় বুদ্ধের সম্মুখে কৃতাঞ্জলি হইয়া থাকিত। শরদ তাপস কিন্তু ভিক্ষায়ও না যাইয়া ফুলের ছাতা ধরিয়াই সপ্তাহ প্রীতি সুখে অতিবাহিত করিল।

৪৮। সত্থা নিবোধা বুট্ঠায দক্খিণপস্সে নিসিন্নং অগ্গসাবকং নিসভত্থেরং আমন্তেসি—"নিসভ, সক্কারকারকানং তাপসানং পুপ্ফাসনানুমোদনং করোহী"তি। থেরো চক্কবত্তিবঞ্ঞো সন্তিকা পটিলদ্ধ মহালাভো মহাযোধো বিয তুট্ঠমানসো সাবকপারমীঞাণে ঠত্বা পুপ্ফাসনানুমোদনং আরভি। তস্স দেসনাবসানে দুতিয-সাবকং আমন্তেসি—"ত্বম্পি ভিক্খু, ধম্মং দেসেহী"তি। অনোম-থেরো তেপিটকং বুদ্ধবচনং সম্মসিত্বা ধম্মং কথেসি। দ্বিন্নং সাবকানং দেসনায একস্সাপি অভিসমযো নাহোসি। অথ সত্থা অপরিমাণে বুদ্ধবিসযে ঠত্বা ধম্মদেসনং আরভি। দেসনাবসানে ঠপেত্বা সরদতাপসং সব্বেপি চতুসত্ততিসহস্স জটিলা অরহত্তং পাপুণিংসু। সত্থা—"এথ ভিক্খবে"তি হত্থং পসারেসি।

---

৪৮। শাস্তা নিরোধ সমাপত্তি হইতে উঠিয়া দক্ষিণ পার্শ্বে উপবিষ্ট অগ্রশ্রাবক নিসভ স্থবিরকে সম্বোধন করিয়া বলিলেন—"নিসভ, সৎকার-কারী তাপসদের পুষ্পাসন অনুমোদন কর।" রাজচক্রবর্ত্তী হইতে মহা-পুরস্কার লাভী মহাযোধের ন্যায় স্থবির সন্তুষ্ট চিত্ত হইয়া শ্রাবক পারমী-জ্ঞানে স্থিত হওতঃ পুষ্পাসন অনুমোদন করিতে আরম্ভ করিল। তাহার দেশনা শেষ হইলে শাস্তা দ্বিতীয় শ্রাবককে ডাকিয়া বলিলেন—"ভিক্ষু, তুমিও ধর্ম্মদেশনা কর।" অনোম স্থবির ত্রিপিটক বুদ্ধবচন অবলম্বন করিয়া ধর্ম্ম ব্যাখ্যা করিল। শ্রাবকদ্বয়ের দেশনায় একজনেরও জ্ঞানোন্মেষ হইল না। অতঃপর শাস্তা অপরিমাণ বুদ্ধ বিষয়ে স্থিত হইয়া ধর্ম্ম দেশনা করিতে আরম্ভ করিলেন। দেশনা শেষ হইলে শরদ তাপস ছাড়া চুয়াত্তর হাজার জটি-লের সকলেই অর্হত্ব পাইল। "এস ভিক্ষুগণ।" বলিয়া শাস্তা হাত বাড়াইলেন।

তেসং তাবদেব কেসমস্‌সূনি অন্তরধাযিংসু, অট্‌ঠপবিক্‌খারা কাযে পটিমুক্‌কা চ অহেসুং।

৪৯। সরদতাপসো কস্মা অরহত্তং ন পত্তোতি? বিক্‌খিত্ত-চিত্তত্তা। তস্‌স কির বুদ্ধানং দুতিযাসনে নিসীদিত্বা সাবকপারমী ঞাণে ঠত্বা ধম্মং দেসযতো অগ্‌গসাবকস্‌স ধম্মদেসনং সোতুং আবদ্ধকালতো পট্‌ঠায "অহো। বতাহম্পি অনাগতে উপজ্জনকস্‌স বুদ্ধস্‌স সাসনে ইমিনা সাবকেন পটিলদ্ধং ধুবং পটিলভেয্যন্তি" চিত্তং উপ্পজ্জি। সো তেন পরিবিতক্কেন মগ্‌গফলপটিবেধং কাতুং নাসক্‌খি। তথাগতং পন বন্দিত্বা সম্মুখে ঠত্বা আহ—"ভন্তে, তুম্‌হাকং অন্তবাসনে নিসিন্নো ভিক্‌খু তুম্‌হাকং সাসনে কো নাম হোতী',তি?

---

তখনই তাহাদের কেশ-শ্মশ্রু অন্তর্হিত হইল, অষ্ট পরিষ্কার * শরীরে আসিয়া লাগিল।

৪৯। শরদ তাপস কেন অর্হত্ব পাইল না? তাহার মন বিক্ষিপ্ত হইয়াছিল বলিয়া। বুদ্ধের দ্বিতীয় আসনে বসিয়া শ্রাবকপারমী জ্ঞানে স্থিত হইয়া অগ্রশ্রাবক যে ধর্ম্ম দেশনা করিয়াছিল তাহা শুনিতে আরম্ভ করিবার কাল হইতে তাহার মনে হইল—"অহো। নিশ্চয়ই আমি ভবিষ্যতে যে বুদ্ধ হইবেন তাঁহার শাসনে এই শ্রাবকের প্রাপ্ত ধ্রুব পাইতাম।" সে এই পরিবিতর্কের জন্য মার্গফল বুঝিতে পারে নাই। সে তথাগতকে বন্দনা করিয়া সম্মুখে দাঁড়াইয়া বলিল—"ভন্তে, আপনার নিকটবর্ত্তী আসনে ঐ যে ভিক্ষু বসিয়া আছেন, উনি আপনার শাসনে কে হন?

---

(১) সংঘাটি, (২) উত্তরাসঙ্গ, (৩) অন্তর্বাস, (৪) ভিক্ষাপাত্র, (৫) ক্ষুর, (৬) সূঁচ, (৭) কোমর বন্ধনী ও (৮) জল ছাঁকিবার বস্ত্রখণ্ড।

"যথা পবত্তিতং ধম্মচক্কং অনুপবত্তেন্তো সোপি সাবক-পারমী ঞাণস্স কোটিপ্পত্তো সোলসপঞ্ঞা পটিবিজ্ঝিত্বা ঠিতো মযহং সাসনে অগ্গসাৰকো নাম এসো"তি।

"ভন্তে, য্বাযং মযা সত্তাহং পুপ্ফছত্তং ধারেন্তেন সক্কারো কতো, অহং ইমস্স ফলেন অঞ্ঞং সক্কত্তং বা ব্রহ্মত্তং বা ন পত্থেমি, অনাগতে পন অযং নিসভত্থেরো বিয একস্স ৰুদ্ধস্স অগ্গসাবকো ভবেয্যং"তি পত্থনং অকাসি।

৫০। সত্থা—"সমিজ্ঝিস্সতি নুখো ইমস্স পুরিসস্স পত্থনা"তি অনাগতংসঞাণং পেসেত্বা ওলোকেন্তো কপ্পসতসহস্সাধিকং একং অসংখেয্যং অতিক্কমিত্বা সমিজ্ঝনভাৰং অদ্দস। দিস্বা সরদ-তাপসং আহ—"ন তে অযং পত্থনা মোঘা ভবিস্সতি। অনাগতে পন কপ্পসতসহস্সাধিকং একং অসংখেয্যং অতিক্কমিত্বা গোতমো নাম

---

"সে আমার শাসনে অগ্রশ্রাবক, সে আমার প্রবর্ত্তিত ধর্মচক্রের অনু-প্রবর্ত্তক ও শ্রাবক পারমী জ্ঞানের চরম সীমা প্রাপ্ত, ষোড়শ প্রজ্ঞা তাহার পরিজ্ঞাত হইয়াছে।"

"ভন্তে, আমি যে সপ্তাহ পুষ্পছত্র ধরিয়া সৎকার করিযাছি, আমি ইহার ফলে ইন্দ্রত্ব বা ব্রহ্মত্ব কিছুই চাহি না, এই নিসভ স্থবিরের ন্যায় ভবিষ্যতে কোন এক বুদ্ধের যেন অগ্রশ্রাবক হই।" এই বলিয়া প্রার্থনা করিল।

৫০। শাস্তা ভবিষ্যৎ জ্ঞানের পরিচালনা করিয়া "এই ব্যক্তির প্রার্থনা সফল হইবে কি-না দেখিতে লাগিলেন। দেখিলেন—শত সহস্র কল্পাধিক এক অসংখ্য অতিক্রমের পর সফল হইবে। তাহা দেখিয়া শরদ তাপসকে কহিলেন—"তোমার এই প্রার্থনা ব্যর্থ হইবে না। ভবিষ্যতে লক্ষাধিক এক অসংখ্য কল্প পরে গৌতম নামে

বুদ্ধো লোকে উপ্পজ্জিস্‌সতি, তস্‌স মাতা মহামাযা নাম দেবী ভবিস্‌সতি, পিতা সুদ্ধোদনো নাম রাজা ভবিস্‌সতি, পুত্তো রাহুলো নাম, উপট্‌ঠাকো আনন্দো নাম, দুতিযসাবকো মোগ্‌গল্লানো নাম, ত্বং পনস্‌স অগ্‌গসাবকো ধম্মসেনাপতি সারিপুত্তো নাম ভবিস্‌সতী”তি। এবং তাপসং ব্যাকরিত্বা ধম্মকথং কথেত্বা ভিক্‌খুসঙ্ঘপরিবুতো আকাসং পক্‌খন্দি।

৫১। সরদতাপসোপি অন্তেবাসিকথেরানং সন্তিকং গন্ত্বা সহায়কস্‌স সিরিবড্‌ঢক কুটুম্বিকস্‌স সাসনং পেসেসি—“ভন্তে, মযহং সহাযকস্‌স বদেথ, সহাযকেন তে সরদতাপসেন অনোমদস্‌সী বুদ্ধস্‌স পাদমূলে অনাগতে উপ্পজ্জনকস্‌স গোতমবুদ্ধস্‌স সাসনে অগ্‌গসাবকট্‌ঠানং পত্থিতং, ত্বং দুতিয সাবকট্‌ঠানং পত্থেহী”তি।

---

এক বুদ্ধ জগতে উৎপন্ন হইবেন। তাহার মাতা হইবেন মহামায়া নাম্নী দেবী, পিতা হইবেন শুদ্ধোদন নামক রাজা, পুত্র হইবে রাহুল, সেবক আনন্দ নামক ভিক্ষু, দ্বিতীয় শ্রাবক মহামৌদ্‌গল্যায়ণ, তুমি তাঁহার ধর্ম সেনাপতি সারিপুত্র নামক অগ্রশ্রাবক হইবে।” শাস্তা তাপসকে এইরূপ ভবিষ্যদ্বাণী প্রকাশ করিয়া, ধর্ম্ম কথা বলার পর ভিক্ষুসঙ্ঘ পরিবৃত হইয়া আকাশ পথে গমন করিলেন।

৫১। শরদ তাপসও শিষ্য স্থবিরদের নিকট গিয়া বন্ধু শ্রীবর্দ্ধক কুটুম্বিকের নিকট এই বলিযা সংবাদ পাঠাইল—“ভন্তে, আপনারা আমার বন্ধু শ্রীবর্দ্ধক কুটুম্বিককে বলুন যে—তোমার বন্ধু শরদ তাপস ভবিষ্যদ্বুদ্ধ গৌতমের শাসনে অগ্রশ্রাবক হইবার জন্য অনোমদর্শী বুদ্ধের পাদমূলে প্রার্থনা করিয়াছে, তুমি দ্বিতীয় শ্রাবকের স্থান প্রার্থনা কর।”

এবঞ্চ পন বত্বা থেবেহি পুবেতরমেব একপস্সেন গন্ত্বা সিবিবড্ঢকস্স নিবেসনদ্বারে অট্ঠাসি। সিবিবড্ঢকো—চিবস্সং বত মে অয্যো আগতো"তি আসনে নসীদাপেত্বা অত্তনা নীচতবে আসনে নিসিন্নো "অন্তেবাসিকপবিসা পন বো ভন্তে, ন পঞ্ঞাযন্তী"তি পুচ্ছি।

"আম সম্ম, অম্হাকং অস্সমং অনোমদস্সীবুদ্ধো আগতো, মযং তস্স অত্তনো বলেন সক্কারে অকরিম্হ। সত্থা সব্বেসং ধম্মং দেসেসি। দেসনা পরিযোসানে ঠপেত্বা মং সেসা অবহত্তং পত্বা পব্বজিংসু। অহং সত্থু অগ্গসাবকং নিসভত্থেরং দিস্বা অনাগতে উপ্পজ্জনকস্স গোতমবুদ্ধস্স নাম সাসনে অগ্গসাবকট্ঠানং পত্থেসিং। ত্বম্পি তস্স সাসনে দুতিযসাবকট্ঠানং পত্থেহী"তি

"মযহং বুদ্ধেহি সদ্ধিং পরিচযো নত্থি ভন্তে"তি।

---

এইরূপ বলিযা পাশ কাটিয়া স্থবিবদের আগে গিয়া শ্রীবর্দ্ধকের গৃহদ্বাবে দাঁডাইল। শ্রীবর্দ্ধক "বহুদিন পবে আমাব আর্য্য আসিয়াছেন" বলিয়া আসনে বসাইয়া স্বয়ং নীচতব আসনে বসিয়া জিজ্ঞাসা কবিল—"ভন্তে, আপনাব শিষ্যদিগকে যে দেখা যাইতেছে না ?"

"হাঁ বন্ধু, আমাদেব আশ্রমে অনোমদর্শী বুদ্ধ আসিয়াছিলেন, আমবা তাঁহাকে আমাদেব যথাশক্তি সৎকার করিযাছিলাম। শাস্তা সকলকে ধর্ম্মোপদেশ দিয়াছিলেন। দেশনা অবসানে আমি ছাডা অপব সকলে অর্হত্ব পাইয়া প্রব্রজিত হইয়াছে। আমি শাস্তার অগ্রশ্রাবক নিসভ স্থবিবকে দেখিয়া ভবিষ্যদ্বুদ্ধ গৌতমের শাসনে অগ্রশ্রাবক স্থান প্রার্থনা কবিয়াছি। তুমিও তাঁহাব শাসনে দ্বিতীয শ্রাবক স্থান প্রার্থনা কব।"

"বুদ্ধেব সঙ্গে আমার পবিচয় নাই, ভন্তে।"

"বুদ্ধেহি সদ্ধিং কথনং ময্‌হং ভাবো হোতু, ত্বং মহন্তং অধিকারং সজ্জেহী"তি।

৫২। সিরিবড্‌ঢো তস্‌স বচনং সুত্বা অত্তনো নিবেসনদ্বারে রাজমানেন অট্‌ঠকরীসমত্তং ঠানং সমতলং কারেত্বা বালিকং ওকিরাপেত্বা লাজপঞ্চমানি পুপ্‌ফানি বিকিরাপেত্বা নীলুপ্পলচ্ছদনং মণ্ডপং কারেত্বা বুদ্ধাসনং পঞ্‌ঞাপেত্বা সেসভিক্‌খূনম্পি আসনানি পটিযাদেত্বা মহন্তং সক্কারসম্মানং সজ্জেত্বা বুদ্ধানং নিমন্তণত্থায সরদতাপসস্‌স সঞ্‌ঞং অদাসি। তাপসো বুদ্ধপমুখং ভিক্‌খুসংঘং গহেত্বা তস্‌স নিবেসনং অগমাসি। সিরিবড্‌ঢোপি পচ্চুগ্‌গমনং কত্বা তথাগতস্‌স হত্থতো পত্তং গহেত্বা মণ্ডপং পবসেত্বা পঞ্‌ঞত্তা-সনেসু নিসিন্নস্‌স বুদ্ধপমুখস্‌স ভিক্‌খুসঙ্ঘস্‌স দক্‌খিণোদকং দত্বা পণীতভোজনেন পরিবিসিত্বা ভত্তকিচ্চপরিযোসানে বুদ্ধপমুখং

---

"বুদ্ধের সঙ্গে কথা বলার ভার আমার উপর রহিল, তুমি সৎকার কার্য্যের বিপুল আয়োজন কর।"

৫২। শ্রীবর্দ্ধ তাহার বচন শুনিয়া নিজের গৃহদ্বারে আট করীষ পরি-মাণ স্থান সমতল করাইল, বালি ছড়াইয়া দিল, খৈ সহ পঞ্চপুষ্প ছড়াইয়া দিল, নীল পদ্মে আচ্ছাদন করিয়া মণ্ডপ করিল, বুদ্ধাসন প্রস্তুত করত অপর ভিক্ষুদেরও আসন দিয়া মহা সৎকার-পূজা সাঁজাইল; তৎপর বুদ্ধকে নিমন্ত্রণ করিবার জন্য শরদ তাপসকে ইঙ্গিত করিল। তাপস বুদ্ধ প্রমুখ ভিক্ষু সঙ্ঘকে নিয়া তাহার বাড়ীতে উপস্থিত হইল। শ্রীবর্দ্ধকও আগু-বাড়াইয়া তথাগতের হাত হইতে পাত্র নিয়া তাঁহাকে মণ্ডপে নিয়া গেল। বুদ্ধ প্রমুখ ভিক্ষু সংঘ নির্দিষ্ট আসনে বসিলে তাঁহাদের দক্ষিণো-দক দিয়া উত্তম ভোজ্য পরিবেশন করিল। ভোজন শেষ হইলে বুদ্ধ প্রমুখ

ভিক্খুসংঘং মহাবহেহি বথেহি অচ্ছাদেত্বা—"ভন্তে, নাযং আবন্তো অপ্পমত্তকট্ঠানত্থায়, ইমিনাব নিয়ামেন সত্তাহং অনুকম্পং করোথা"তি আহ। সত্থা অধিবাসেসি।

৫৩। সো তেনেব নিয়ামেন সত্তাহং মহাদানং পবত্তেত্বা ভগবন্তং বন্দিত্বা আঞ্জলিম্পগ্গয্হ ঠিতো আহ—"ভন্তে মম সহাযো সবদতাপসো যস্স সত্থুস্স অগ্গসাবকো ভবেয্যংতি পত্থেসি অহং তস্সেব দুতিযসাবকো ভবেয্যংতি। সত্থা অনাগতং ওলোকেত্বা তস্স পত্থানায় সমিজ্ঝনভাবং দিস্বা ব্যাকাসি—"ত্বং ইতো কপ্প-সতসহস্সাধিকং অসঙ্খেয্যং অতিক্কমিত্বা গোতমবুদ্ধস্স দুতিযসাবকো ভবিস্সসী"তি।

বুদ্ধানং ব্যাকবণং সুত্বা সিবিবড্ঢকো হট্ঠপহট্ঠো অহোসি। সত্থা ভুত্তানুমোদনং কত্বা সপবিবাবো বিহারমেব গতো "অয়ং ভিক্খবে,

---

ভিক্ষু সঙ্ঘকে মহার্ঘ বস্ত্র দান কবিল এবং শাস্তাকে কহিল—"ভন্তে, এই আয়োজন সামান্ত স্থানের জন্য নহে, এই নিয়মে সপ্তাহ আমাকে অনুগ্রহ কবিবেন।" শাস্তা সম্মত হইলেন।

৫৩। সে সেই নিয়মেই সপ্তাহ মহাদান দিয়া ভগবানকে বন্দনা করতঃ কৃতাঞ্জলি পুটে বলিল—"ভন্তে, আমার বন্ধু শরদ তাপস যেই শাস্তাব অগ্রশ্রাবক হইবেন বলিয়া প্রর্থনা করিয়াছেন, আমি যেন তাঁহার দ্বিতীয় শ্রাবক হই।" শাস্তা ভবিষ্যৎ অবলোকন কবিয়া তাহাব প্রর্থনা সফল হইবে দেখিয়া প্রকাশ কবিলেন—"তুমি এখন হইতে এক অসংখ্য লক্ষাধিক কল্প অতিক্রম কবিয়া গৌতম বুদ্ধেব দ্বিতীয় শ্রাবক হইবে।

বুদ্ধেব ভবিষ্যদ্বাণী শুনিয়া শ্রীবর্দ্ধক হৃষ্টপ্রহৃষ্ট হইল। শাস্তা ভুক্তানুমোদন করিয়া ভিক্ষুগণ সহ বিহাবে গেলেন। "হে ভিক্ষুগণ, ইহা

মম পুত্তেহি তদা পত্থিত পত্থনা, তে যথাপত্থিতমেব লভিংসু নাহং মুখং ওলোকেত্বা দেমী”তি।

৫৪। এবং বুত্তে দ্বে অগ্‌গসাবকা ভগবন্তং বন্দিত্বা—“ভন্তে, মযং অগারিযভূতা সমানা গিরগ্‌গসমজ্জং দস্‌সনায গতা”তি যাব অস্‌সজিত্থেরস্‌স সন্তিকা সোতাপত্তিফলপটিবেধা সব্বং পচ্চুপ্পন্নবত্থুং কথেত্বা তে “মযং ভন্তে আচরিযস্‌স সন্তিকং গন্ত্বা তং তুম্‌হাকং পাদমূলং আনেতুকামা তস্‌স লদ্ধিযা নিস্‌সারভাবং কথেত্বা ইধাগমনে আনিসংসং কথযিম্‌হ। সো “ইদানি মযহং অন্তেবাসিবাসো নাম চাটিযা উদঞ্চনভাবপ্পত্তিসদিসো, ন সক্খিস্‌সামি অন্তেবাসিবাসং বসিতুং”তি বত্বা “আচরিয, ইদানি মহাজনো গন্ধমালাদিহত্থো গন্ত্বা সত্থারমেব পূজেস্‌সতি, তুম্‌হে কথং ভবিস্‌সথা”তি বুত্তে—

---

আমার পুত্রদের প্রার্থিত পদ, তাহারা যেমন প্রার্থনা করিয়াছিল তেমনই পাইয়াছে, আমি মুখ দেখিয়া দিই নাই।”

৫৪। শাস্তা এইরূপ কহিলে অগ্রশ্রাবকদ্বয় ভগবানকে বন্দনা করিয়া—“ভন্তে, আমরা যখন গৃহী ছিলাম তখন গীতাভিনয় দেখিতে গিয়াছিলাম” ইত্যাদিরূপে আরম্ভ করিয়া অশ্বজিৎ স্থবিরের নিকট স্রোতাপত্তি ফল লাভ করা পর্য্যন্ত তাহাদের জীবনের সমস্ত অতীত কথা কহিয়া ভগবানকে বলিল—“ভন্তে, আমরা আচার্য্যের নিকট গিয়াছিলাম। তাঁহাকে আপনার পাদমূলে আনিতে ইচ্ছুক হইয়া তাঁহার মতের অসারত্ব সম্বন্ধে বলিয়াছিলাম এবং এখানে আসার উপকারিতা বুঝাইয়া দিয়াছিলাম। তিনি বলিলেন—“এখন আমার পক্ষে শিষ্যরূপে থাকা জলের জালার হাড়িকুঁড়ি হওয়ার ন্যায় হইবে, শিষ্যভাবে থাকিতে পারিব না।” আমরা বলিলাম—“আচার্য এখন দলে দলে সকলে গন্ধমালাদি হস্তে গিয়া শাস্তাকে পূজা করিবে, আপনি কেমন হইবেন?” আমরা এই কথা বলিলে তিনি জবাব দিলেন—

"কিং পন ইমস্মিং লোকে পণ্ডিতা বহূ উদাহু দন্ধা"তি ?

"দন্ধা আচরিয, বহূ, পণ্ডিতা কতিপযা"তি কথিতে—

"তেনহি পণ্ডিতা পণ্ডিতস্‌স সমণস্‌স গোতমস্‌স সন্তিকং গমিস্‌সন্তি, দন্ধা দন্ধস্‌স মম সন্তিকং আগমিস্‌সন্তি, গচ্ছথ তুম্‌হে"তি বত্বা আগন্তুং নযিচ্ছি ভন্তে"তি।

৫৫। তং সুত্বা সত্থা "ভিক্‌খবে, সঞ্জযো অত্তনো মিচ্ছাদিট্‌ঠিতায অসারং সারোতি সারঞ্চ অসারোতি গণ্‌হি। তুম্‌হে পন অত্তনো পণ্ডিততায সারং সারতো অসারং চ অসারতো ঞত্বা অসারং পহায সারমেব গণ্‌হিত্থা"তি বত্বা ইমা গাথা অভাসি—

"অসারে সারমতিনো সারে চাসারদস্‌সিনো,
তে সারং নাধিগচ্ছন্তি মিচ্ছাসঙ্কপ্পগোচরা। ১১

---

"এই সংসারে পণ্ডিত বেশী না মূর্খ বেশী ?"

"আচার্য্য, মূর্খ বেশী, পণ্ডিত কম।" এইরূপ বলিলে তিনি কহিলেন—"তাহা হইলে পণ্ডিতেরা পণ্ডিত শ্রমণ গৌতমের নিকট যাইবে, মূর্খেরা আমি যে মূর্খ আমার নিকট আসিবে, তোমরা যাও।" এই বলিয়া তিনি আসিতে চাহিলেন না।"

৫৫। তাহা শুনিয়া শাস্তা কহিলেন—"ভিক্ষুগণ, সঞ্জয় নিজের মিথ্যাদৃষ্টিতার জন্য অসারকে সার আর সারকে অসার বলিয়া গ্রহণ করিয়াছে। তোমরা নিজেদের পাণ্ডিত্যের কারণে সারকে সার এবং অসারকে অসাররূপে জানিয়া অসার ছাড়িয়া সারই গ্রহণ করিয়াছ।" এই বলিয়া শাস্তা এই গাথাদ্বয় কহিলেন :—

যাহারা অসার বস্তুকে সার এবং সারবস্তুকে অসার মনে করে, সেই মিথ্যা কল্পনা বিলাসীরা প্রকৃত সারবস্তু লাভ করিতে পারে না।

সারঞ্চ সারতো ঞত্বা অসারঞ্চ অসারতো,
তে সারং অধিগচ্ছন্তি সম্মাসঙ্কপ্পগোচরা”তি। ১২

৫৬। তত্থ “অসারে সারমতিনো”তি—চত্তারো পচ্চয়া, দসবত্থুকা মিচ্ছাদিট্ঠি, তস্সা উপনিস্সযভূতা ধম্মদেসনাতি, অযং অসারো নাম, তস্মিং সারদিট্ঠিনোতি অত্থো।

“সারে চাসারদস্সিনো”তি—দসবত্থুকা সম্মাদিট্ঠি, তস্সা উপনিস্সয়ভূতা ধম্মদেসনাতি, অযং সারো নাম, তস্মিং নায়ং সারোতি অসারদস্সিনো।

“তে সারং”তি—তে পন তং মিচ্ছাদিট্ঠিগহণং গহেত্বা ঠিতা কামবিতক্কাদীনং বসেন মিচ্ছাসঙ্কপ্পগোচরা হুত্বা সীলসারং, সমাধিসারং, পঞ্ঞাসারং, বিমুত্তিসারং, বিমুত্তিঞাণদস্সনসারং পরমত্থ সারং, নিব্বাণঞ্চ নাধিগচ্ছন্তি।

---

যাঁহারা সারবস্তুকে সার এবং অসার বস্তুকে অসাররূপে
জানেন, সেই সম্যক্ সংকল্পগোচর ব্যক্তিরা প্রকৃত সার বস্তু
লাভ করিতে সমর্থ হন। ১২

৫৬। তথায় “অসারেতে সার-মতি”—চারি ‘প্রত্যয়’ * ও দশবিষয়িনী মিথ্যাদৃষ্টির উপনিশ্রয়ভূত ধর্মদেশনারূপ অসার বিষয়কে যে সার বলিয়া মনে করে।

“সারে যে অসারদর্শী”—দশবিষয়িনী সম্যক্‌দৃষ্টির উপনিশ্রয়ভূত ধর্মদেশনারূপ সারবিষয়কে যে অসার বলিয়া জ্ঞান করে।

“সে মিথ্যা-সঙ্কল্পকারীরা পেতে নাহি পারে সার”—সে মিথ্যাদৃষ্টি পরায়ণ হইয়া কামবিতর্কাদির বশে মিথ্যাসঙ্কল্প কারী হইয়া শীলসার, সমাধিসার, প্রজ্ঞাসার, বিমুক্তিসার', বিমুক্তি জ্ঞান দর্শন সার ও পরমার্থসার নির্বান প্রাপ্ত হইতে পারে না।

---

* চীবর, পিণ্ডপাত, শয়নাসন ও রোগীর পথ্য, ঔষধ।

"সারংচা"তি—তমেব সীলসারাদি সারং সারো নাম অয়ং-বুত্তপ্পকারং চ অসারং অসারো অয়ন্তি ঞত্বা।

"তে সারং"তি— তে পণ্ডিতা এবং সম্মাদস্সনং গহেত্বা ঠিতা নেক্খম্মসঙ্কপ্পাদীনং বসেন সম্মাসঙ্কপ্পগোচরা হুত্বা তং বুত্তপ্পকারং সারং অধিগচ্ছন্তীতি।

গাথাপরিযোসানে বহূ সোতাপত্তিফলাদীনি পাপুণিংসু। সন্নিপতিতানং সাত্থিকা ধম্মদেসনা অহোসী'তি।

——:০:——

"সারে জেনে সার ব'লে অসারকে যে অসার"—শীল সারাদিকে সার, উক্ত প্রকার মিথ্যাদৃষ্টিকে অসার বলিয়া জানিয়া।

"সে সাধু-সঙ্কল্পকারীরা নিশ্চয় পাইবে সার"—সেই পণ্ডিত ব্যক্তিরা সম্যক দর্শন পরায়ণ হইয়া নিষ্কাম সঙ্কল্পাদির বশে সম্যক সঙ্কল্পকারী হইয়া উক্ত প্রকার সার প্রাপ্ত হয়।

গাথা অবসানে বহুলোক স্রোতাপত্তি ফলাদি প্রাপ্ত হইয়াছিল। সমবেত জনগণের পক্ষে ধর্ম্ম দেশনা সার্থক হইয়াছিল।

——:০:——

## নন্দথের বথু। ৯

১। "যথাগারং"তি ইমং ধম্মদেসনং সত্থা জেতবনে বিহরন্তো আযস্মন্তং নন্দং আবব্ভ কথেসি।

সত্থা হি পবত্তিত ববধম্মচক্কো বাজগহং গন্ত্বা বেলুবনে বিহরন্তো "পুত্তং মে আনেত্বা দস্সেথা"তি সুদ্ধোদন মহারাজেন পেসিতানং সহস্স সহস্স পরিবাবানং দসন্নং দূতানং সব্বপচ্ছতো গন্ত্বা অরহত্তপ্পত্তেন কালুদাযিথেবেন গমনকালং ঞত্বা মগ্গবণ্ণনং

---

## নন্দ স্থবিরের উপাখ্যান। ৯

১। "যথাগাব" এই ধর্ম্মেদেশনা শাস্তা জেতবনে বাস করিবার সময় আয়ুষ্মান নন্দের কথা প্রসঙ্গে কহিয়াছিলেন।

শাস্তা শ্রেষ্ঠ ধর্ম্মচক্র প্রবর্ত্তন কবিবাব পর রাজগৃহে গিয়া বেণুবনে বাস করিতেছিলেন। শুদ্ধোদন মহাবাজা সে সংবাদ শুনিয়া "আমার ছেলেকে আনিয়া আমাকে দেখাও" এই বলিয়া দশজন দূত পাঠাইয়াছিলেন। প্রত্যেক দূত হাজাব জন অনুচরের দ্বারা পরিবৃত হইয়া গিয়াছিল। কিন্তু তাহারা কেহ ফিবিয়া না আসাতে সর্ব্বশেষে কালুদায়ী গেলেন। তিনিও প্রব্রজিত হইয়া অর্হত্ব প্রাপ্ত হইলেন। অনন্তর তিনি সময় বুঝিয়া শাস্তাব কপিলপুবে গমনেব 'প্রবৃত্তি জন্মাইবার জন্য কপিলবাস্তুর মার্গশোভা

বন্নেত্বা বীসতিসহস্‌স খীণাসবপবিবুতো কপিলপুবং নীতো ঞাতি-সমাগমে পোক্‌খববস্‌সং অট্‌ঠুপ্পত্তিং কত্বা বেস্‌সন্তবজাতকং কথেত্বা পুনদিবসে পিণ্ডায পবিট্‌ঠো "উত্তিট্‌ঠে নপ্পমজ্জেয্যা"তি গাথায পিতবং সোতাপত্তিফলে পতিট্‌ঠাপেত্বা "ধম্মং চবে"তি গাথায মহাপজাপতিং সোতাপত্তিফলে বাজানঞ্চ সকদাগামিফলে পতিট্‌ঠা-পেসি। ভত্তকিচ্চাবসানে পন বাহুল-মাতুগুণকথং নিস্‌সায় চন্দকিন্নর জাতকং কথেত্বা ততো তুতিয়দিবসে নন্দকুমাবস্‌স অভিসেক-গেহপ্পবেসন বিবাহমঙ্গলেসু বত্তমানেসু পিণ্ডায পবিসিত্বা নন্দকুমাবস্‌স হত্থে পত্তং দত্বা মঙ্গলং বত্বা উট্‌ঠাযাসনা পক্কমন্তো কুমাবস্‌স হত্থতো পত্তং ন গণ্‌হি।

---

বর্ণনা করিতে লাগিলেন। তাঁহার চেষ্টায় ভগবান বিংশতি সহস্র অর্হৎ পবিবৃত হইয়া কপিলপুবে গমন করিলেন। তথায় জ্ঞাতি সমাগমে ভগবান পুষ্কর বৃষ্টি * সম্বন্ধে কথা উত্থাপন কবিয়া 'বেস্‌সন্তর' জাতক কহিলেন। পবদিবস ভিক্ষার জন্য কপিল নগরে প্রবেশ কবিয়া "উঠ, প্রমত্ত হওয়া অকর্ত্তব্য" ইত্যাদি গাথায় পিতাকে স্রোতাপত্তি ফলে প্রতিষ্ঠিত কবিলেন। "ধর্ম্মাচবণ কবিবে" ইত্যাদি গাথায় মহাপ্রজাপতি গৌতমীকে স্রোতাপত্তি ফলে এবং রাজাকে সকৃদাগামী ফলে প্রতিষ্ঠিত করিলেন। ভোজন সমাপন কবিয়া ভগবান রাহুল-মাতাব গুণ-কথা প্রসঙ্গে 'চন্দকিন্নব জাতক' বলিলেন। ইহাব পব দিবস বাজকুমার নন্দের অভিষেক, গৃহপ্রবেশ ও বিবাহ মঙ্গল ছিল। সে দিন ভগবান ভিক্ষার জন্য রাজপুরীতে গমন কবিয়াছিলেন। তিনি মঙ্গল সম্বন্ধে বলিয়া কুমার নন্দের হস্তে পাত্র দিয়া আসন হইতে উঠিয়া প্রস্থান কবিলেন। তিনি কুমাবেব হস্ত হইতে পাত্র গ্রহণ কবিলেন না।

---

* বোধিসত্ত্ব অথবা বুদ্ধের কোন বিশেষ বারণ বশতঃ এই পুষ্কর বৃষ্টি হইয়া থাকে, এই বৃষ্টিতে যে ইচ্ছা করে সে সিক্ত হয়, যে ইচ্ছা না করে সে সিক্ত হয় না।

২। সোপি তথাগতে গারবেন পত্তং বো ভন্তে, গণ্‌হথাতি বত্তুং নাসক্‌খি, এবং পন চিন্তেসি—"সোপানসীসে পত্তং গণ্‌হিস্‌সতী"তি। সত্থা তস্মিম্পি ঠানে ন গণ্‌হি। ইতরো—"সোপানপাদমূলে গণ্‌হিস্‌সতী"তি চিন্তেসি, সত্থা তত্থাপি ন গণ্‌হি। ইতরো "রাজঙ্গনে গণ্‌হিস্‌সতী"তি চিন্তেসি, সত্থা তত্থাপি ন গণ্‌হি। কুমারো নিবত্তিতুকামো অরুচিয়া গচ্ছন্তো সত্থু গারবেন "পত্তং গণ্‌হথা"তি বত্তুং ন সক্কোতি। "ইধ গণ্‌হিস্‌সতি এত্থ গণ্‌হিস্‌সতী"তি চিন্তেন্তো গচ্ছতি। তস্মিং খণে জনপদকল্যাণিয়া আচিক্‌খিংসু—"অয়্যে, ভগবা নন্দরাজানং গহেত্বা গতো, তুম্‌হেহি তং বিনা করিস্‌সতী"তি। সা উদকবিন্দূহি পগ্‌ঘরন্তেহেব অড্‌ঢুল্লিখিতেহি কেসেহি বেগেন গন্ত্বা—"তুবটং খো অয্যপুত্ত, আগচ্ছেয়্যাসী"তি আহ।

---

২। কুমারও তথাগতের প্রতি গৌরব করিয়া "ভন্তে, আপনার পাত্র গ্রহণ করুন" এই কথা বলিতে পারিলেন না। তিনি ভাবিয়াছিলেন—"সোপান শীর্ষে গিয়া ভগবান পাত্র গ্রহণ করিবেন। কিন্তু ভগবান সেখানেও তাহা গ্রহণ করিলেন না। কুমার অতএব ভাবিলেন—"সোপান পাদমূলে গ্রহণ করিবেন, শাস্তা সেখানেও নিলেন না। কুমার ভাবিলেন—'রাজাঙ্গনে নিবেন, শাস্তা সেখানেও নিলেন না। কুমার গৃহে প্রত্যাবর্ত্তন করিতে ইচ্ছুক হইয়া, অনিচ্ছাসত্ত্বেও যাইতে লাগিলেন, কিন্তু শাস্তার প্রতি গৌরব ভাব প্রযুক্ত "পাত্র গ্রহণ করুন" এই কথা বলিতে পারিলেন না। "এখানে নিবেন, ওখানে নিবেন" এরূপ ভাবিতে ভাবিতে চলিলেন। সে সময়ে জনপদ কল্যাণীকে কে একজন গিয়া বলিল—"আর্য্যে, ভগবান নন্দরাজাকে নিয়া গেলেন, আপনা হইতে তাঁহাকে বিচ্ছিন্ন করিবেন।" তিনি অর্দ্ধ আঁচড়ান বা আলুলায়িত কেশে ছুটিলেন, সিক্তচুল হইতে জলবিন্দু পতিত হইতে লাগিল, বেগে গিয়া বলিলেন—"আর্য্য পুত্র, সত্বর আসিবেন।"

তং তস্সা বচনং তস্স হৃদযে তিবিযং পতিত্বা বিয় ঠিতং।

৩। সত্থাপি তস্স হত্থতো পত্তং অগণ্হিত্বাব তং বিহাবং নেত্বা —"পব্বজিস্সসি নন্দা"তি আহ। সো বুদ্ধগাববেন "ন পব্বজিস্সামী,'তি অবত্বা "আম পব্বজিস্সামী"তি আহ। সত্থা— "তেন হি নন্দং পব্বাজেথা"তি আহ। সত্থা কপিলপুবং গন্ত্বা ততিয়দিবসে নন্দং পব্বাজেসি। সত্তমে দিবসে রাহুলমাতা কুমারং অলঙ্কবিত্বা ভগবতো সন্তিকং পেসেসি, "পস্স তাত এতং বীসতিসহস্স সমণপবিবুতং সুবণ্ণবণ্ণং ব্রহ্মরূপিবণ্ণং সমণং, অয়ং তে পিতা, এতস্স মহন্তা নিধযো অহেসুং, ত্যস্স নিক্খমণতো পট্ঠায ন পস্সাম। গচ্ছ, তং দায়জ্জং যাচ"—"অহং তাত, কুমারো, অভিসেকং পত্বা চক্কবত্তি ভবিস্সামি, ধনেন মে অত্থো,

---

তাঁহাব সে বচন তাঁহাব হৃদয়ে যেন প্রস্থাকাবে পতিত হইয়া বহিল।

৩। এদিকে ভগবানও তাঁহাব হস্ত হইতে পাত্র গ্রহণ না কবিয়া ক্রমে তাঁহাকে বিহাবে নিযা গেলেন। বিহাবে নিয়া জিজ্ঞাসা কবিলেন—"নন্দ, প্রব্রজিত হইবে?" তিনি বুদ্ধের প্রতি গৌবব ভাব প্রযুক্ত "প্রব্রজিত হইব না" না বলিযা কহিলেন—"হাঁ, প্রব্রজিত হইব।" ভগবান ভিক্ষু-দিগকে বলিলেন—"তাহা হইলে নন্দকে প্রব্রজিত কব।" ভগবান কপিল-পুবে গমনেব তৃতীয দিবসে নন্দকে প্রব্রজিত কবিয়াছিলেন। সপ্তম দিবসে বাহুলমাতা বহুলকুমাবকে অলঙ্কৃত কবিয়া ভগবানেব নিকট পাঠাইয়া দিলেন, বলিয়া দিলেন—"বৎস দেখ, বিশ হাজাব শ্রমণেব মধ্যে স্থবর্ণ-বর্ণ, ব্রহ্মরূপী-বর্ণ ঐ শ্রমণ তোমাব পিতা, তাঁহাব যে বৃহৎ নিধিকুম্ভ সকল ছিল, তাঁহাব সংসাব ত্যাগ কবাব পব ওসব আব দেখিতেছি না। যাও, এই বলিয়া তোমাব সেই পৈতৃক ধনেব উত্তবাধিকাবী হইতে চাও— "পিত, আমি এখন কুমাব, অভিষিক্ত হইয়া চক্রবর্ত্তী হইব, আমাব ধনেব দবকাব,

ধনং মে দেহি, সামিকো হি পুত্তো পিতুসন্তকস্‌সা"তি।

৪। কুমারো ভগবতো সন্তিকং গন্ত্বাব পিতুসিনেহং পটিলভিত্বা হট্‌ঠচিত্তো—"সুখা তে সমণ ছাযা"তি বত্বা অঞ্ঞম্পি বহুং অত্তনো অনুরূপং বদন্তো অট্‌ঠাসি। ভগবা কতভত্তকিচ্চো অনুমোদনং কত্বা উট্‌ঠাযাসনা পক্কামি। কুমারোপি—"দাযজ্জং সমণ, মে দেহি, দাযজ্জং সমণ, মে দেহী"তি ভগবন্তং অনুবন্ধি। ভগবা কুমারং ন নিবত্তাপেসি, পরিজনোপি ভগবতা সদ্ধিং গচ্ছন্তং নিবত্তেতুং নাসক্‌খি। ইতি সো ভগবতা সদ্ধিং আরামমেব অগমাসি। ততো ভগবা চিন্তেসি—"যং অযং পিতুসন্তকং ধনং ইচ্ছতি তং বট্টানুগতং, সবিঘাতং। হন্দস্‌স বোধিতলে পটিলদ্ধং সত্তবিধং অরিযধনং দেমি, লোকুত্তর দাযজ্জস্‌স নং সামিকং করোমী"তি।

---

আমাকে ধন দাও, পুত্র পিতার সম্পত্তির অধিকারী।"

৪। কুমার ভগবানের নিকট গিয়াই পিতৃস্নেহে হৃষ্টচিত্ত হইয়া বলিলেন—"শ্রমণ, আপনার ছায়া সুখস্পর্শ।" আরও তদনুরূপ বালক-সুলভ আলাপ করিয়া কুমার ভগবানের নিকট রহিয়া গেলেন। আহার কার্য্য শেষ হইলে ভগবান দানানুমোদন পূর্ব্বক আসন ত্যাগ করিয়া প্রস্থান করিলেন। "শ্রমণ, আমাকে পৈতৃক সম্পত্তি দিন," শ্রমণ, আমাকে পৈতৃক সম্পত্তি দিন" বলিতে বলিতে কুমার ভগবানের পশ্চাৎ পশ্চাৎ গমন করিতে লাগিলেন। ভগবান কুমারকে নিবৃত্ত করিলেন না। পরিজনেরাও তাঁহাকে ভগবানের সঙ্গে যাইতে নিবৃত্ত করিতে পারিল না। তিনি ভগবানের সঙ্গে বিহারেই গমন করিলেন। তৎপর ভগবান চিন্তা করিলেন—"এ' বালক পিতার নিকট যেই পৈতৃক ধন যাচ্ঞা করিতেছে, তাহা আবর্ত্তাবহ ও দুঃখ দায়ক। বোধিতলে প্রাপ্ত সপ্তবিধ আর্য্যধনই ওকে দিব, লোকোত্তর সম্পত্তির উত্তরাধিকারী করিব।"

আয়স্মন্তং সারিপুত্তং আমন্তেসি—"তেন হি ত্বং সারিপুত্ত, রাহুল কুমারং পব্বাজেহী"তি। থেরো কুমারং পব্বাজেসি।

৫। পব্বজিতে চ পন কুমারে রঞ্ঞো অধিমত্তং দুক্খং উপ্পজ্জি, তং অধিবাসেতুং অসক্কোন্তো ভগবতো নিবেদেত্বা—"সাধু ভন্তে অয্যা, মাতাপিতূহি অননুঞ্ঞাতং পুত্তং ন পব্বাজেয্যুং"তি বরং যাচি। ভগবা তস্স তং বরং দত্বা পুনেকদিবসং রাজ-নিবেসনে কতপাতরাসো একমন্তং নিসিন্নেন রঞ্ঞা—"ভন্তে, তুম্হাকং দুক্করকারিককালে একা দেবতা মং উপসংকমিত্বা 'পুত্তো তে কালকতো'তি আহ। অহং তস্সা বচনং অসদ্দহন্তো—'ন ময্হং পুত্তো বোধিং অপ্পত্বা কালং করোতী"তি পটিক্খিপিং"তি বুত্তে—

---

তিনি আয়ুষ্মান সারিপুত্রকে আহ্বান করিয়া বলিলেন—"তাহা হইলে সারিপুত্র, তুমি রাহুল কুমারকে প্রব্রজিত কর।" সারিপুত্র স্থবির কুমারকে প্রব্রজ্যা প্রদান করিলেন।

৫। রাহুল কুমার প্রব্রজিত হইলে রাজা অতীব দুঃখিত হইলেন। রাজা তাহা সহ্য করিতে অক্ষম হইয়া ভগবানের নিকট তাঁহার মর্ম্মান্তিক দুঃখের কথা বলিয়া বর প্রার্থনা করিলেন—"ভন্তে আর্য্য, পিতা-মাতার অনুমতি জ্ঞাত না হইয়া পুত্রকে প্রব্রজিত করাইবেন না।" ভগবান তাঁহাকে সেই বর দিলেন। অন্য একদিন রাজ-প্রাসাদে তাঁহার প্রাতরাশ ভোজনের পর রাজা একপার্শ্বে উপবেশন করিয়া কহিলেন—"ভন্তে, আপনি যখন দুষ্কর তপশ্চর্য্যায় রত ছিলেন, তখন একজন দেবতা আমার নিকট আসিয়া বলিয়াছিলেন—'আপনার পুত্র কাল প্রাপ্ত হইয়াছে।' আমি তাঁহার কথা বিশ্বাস না করিয়া বলিয়াছিলাম—'আমার পুত্র বোধি না পাইয়া মরিতে পারে না।' এই বলিয়া তাঁহার বাক্য অগ্রাহ্য করিয়াছিলাম।" রাজা এইরূপ বলিলে ভগবান কহিলেন—

"ইদানি কিং সদ্দহিস্সথ, পুব্বেপি অট্ঠিকানি দস্সেত্বা 'পুত্তো তে মতো"তি বুত্তে ন সদ্দহিত্থা"তি। ইমিস্সা অট্ঠুপ্পত্তিযা মহাধম্মপাল জাতকং কথেসি। কথা পরিযোসানে রাজা অনাগামি-ফলে পতিট্ঠহি।

৬। ইতি ভগবা পিতরং তীসু ফলেসু পতিট্ঠাপেত্বা ভিক্খু সঙ্ঘপরিবুতো পুনদেব রাজগহং গন্ত্বা ততো অনাথপিণ্ডিকেন সাবত্থিং আগমনত্থায গহিতপটিঞ্ঞো নিট্ঠিতে জেতবন মহাবিহারে তত্থ গন্ত্বা বাসং কপ্পেসি। এবং সত্থরি জেতবনে বিহরন্তে আযস্মা নন্দো উক্কণ্ঠিত্বা ভিক্খূনং এতমত্থং আরোচেসি—"অনভিরতো অহং আবুসো, ব্রহ্মচরিযং চরামি, ন সক্কোমি ব্রহ্মচরিযং সন্ধারেতুং, সিক্খং পচ্চক্খায হীনাযাবত্তিস্সামী"তি

---

"এখন কি বিশ্বাস করিবেন? পূর্ব্বে একজন অস্থি দেখাইয়া যখন বলিয়াছিল—"আপনার পুত্রের মৃত্যু হইযাছে, তখনও আপনি বিশ্বাস করেন নাই।" এই কথার অর্থ বুঝাইতে গিযা তিনি মহাধর্ম্মপাল জাতক কহিলেন। কথা শেষ হইলে রাজা অনাগামী ফলে প্রতিষ্ঠিত হইলেন।

৬। এই প্রকারে ভগবান পিতাকে 'ফলত্রযে' প্রতিষ্ঠিত করিযা ভিক্ষুসঙ্ঘ-পরিবৃত হইযা পুনরায় রাজগৃহ নগরে গমন করিলেন। ইতিমধ্যে জেতবন বিহারের নির্ম্মাণ কার্য্য শেষ হইল। অনাথপিণ্ডিক তাঁহাকে শ্রাবস্তীতে যাইতে নিমন্ত্রন করিলেন। তিনি তাঁহার পূর্ব্বপ্রতিশ্রুতি অনু-সারে রাজগৃহ হইতে জেতবন মহা বিহারে গমন করিযা গন্ধকুটিতে বাস করিতে লাগিলেন। এইরূপে ভগবান যখন জেতবনে বাস করিতেছিলেন তখন আযুষ্মান নন্দ উৎকণ্ঠিত হইযা ভিক্ষুদিগকে এইরূপ কহিলেন—"বন্ধুগণ, আমি অনিচ্ছায় ব্রহ্মচর্য্য পালন করিতেছি, ব্রহ্মচর্য্য পালন করিতে আমি পারিব না, শিক্ষা ছাড়িয়া দিয়া আমি হীন গৃহবাসেই আবার প্রত্যাবর্ত্তন করিব।"

ভগবা তং পবত্তিং সুত্বা আযস্মন্তং নন্দং পক্কোসাপেত্বা এতদবোচ—"সচ্চং কির ত্বং নন্দ, সম্বহুলানং ভিক্খূনং এতমত্থং আবোচেসি—'অনভিরতো অহং আবুসো, ব্রহ্মচরিযং চরামি, ন সক্কোমি ব্রহ্মচরিযং সন্ধারেতুং, সিক্খং পচ্চক্খায হীনাযাবত্তিস্সামী'"তি ?

"এবং ভন্তে"তি।

"কিস্স পন ত্বং নন্দ, অনভিরতো ব্রহ্মচরিযং চরসি, ন সক্কোসি ব্রহ্মচরিযং সন্ধারেতুং, সিক্খং পচ্চক্খায হীনাযাবত্তিস্সসী"তি ?

"সাকিয়ানী মং ভন্তে, জনপদকল্যাণী ঘরা নিক্খমন্তস্স অড্ঢুল্লিখিতেহি কেসেহি অপলোকেত্বা এতদবোচ—"তুবটং খো অয়্যপুত্ত, আগচ্ছেয্যাসী"তি। সো খো অহং ভন্তে, তদনুস্সরমানো অনভিরতো ব্রহ্মচরিযং চরামি, ন সক্কোমি ব্রহ্মচরিযং সন্ধারেতুং,

---

ভগবান সে বৃত্তান্ত শুনিয়া আয়ুষ্মান নন্দকে ডাকাইয়া এইরূপ বলিলেন—"সত্য নাকি নন্দ! তুমি ভিক্ষুদিগকে বলিয়াছ—"বন্ধুগণ, আমি অনিচ্ছায় ব্রহ্মচর্য্য পালন করিতেছি, বরাবর পালন করিতে পারিব না, শিক্ষা ছাড়িয়া দিয়া হীন গৃহবাসে প্রত্যাবর্ত্তন করিব ?"

হাঁ, ভন্তে।"

"কি জন্য নন্দ, তুমি অনিচ্ছুক হইয়া ব্রহ্মচর্য্য পালন করিতেছ, ব্রহ্মচর্য্য অবলম্বন করিয়া থাকিতে পারিবে না, শিক্ষা ছাড়িয়া দিয়া হীন গৃহবাসে ফিরিয়া যাইবে ?"

"ভন্তে, আমি যখন গৃহ হইতে বাহির হইয়া আসিতেছিলাম, তখন শাক্যকুমারী জনপদকল্যাণী অর্দ্ধ আলুলায়িত কেশে আসিয়া আমার দিকে তাকাইয়া এইরূপ বলিয়াছিল—"আর্য্যপুত্র, সত্বর আসিবেন।" সে কথা ভন্তে, আমার মনে সব সময়ে জাগিতেছে। তাই আমি অনিচ্ছায় ব্রহ্মচর্য্য পালন করিতেছি, ব্রহ্মচর্য্য অবলম্বন করিয়া থাকিতে পারিব না।

সিক্‌খং পচ্চক্‌খায হীনাযাবত্তিস্‌সামী”তি।

৭। অথ খো ভগবা আযস্মন্তং নন্দং বাহায গহেত্বা ইদ্ধি-বলেন তাবতিংসদেবলোকং নেন্তো অন্তরামগ্‌গে একস্মিং ঝামক্‌খেত্তে ঝামখাণুকে নিসিন্নং ছিন্নকণ্ণনাসানঙ্গুট্‌ঠং একং পলুট্‌ঠমক্কটিং দস্‌সেত্বা তাবতিংসভবনে সক্‌কস্‌স দেবরঞ্‌ঞো উপট্‌ঠানং আগতানি ককুটপাদানি পঞ্চ অচ্ছরা সতানি দস্‌সেসি।

ককুটপাদানীতি রত্তবণ্ণতায় পারাপতপাদসদিস পাদানি। দস্‌সেত্বা চ পনাহ—ত্বং কিং মঞ্‌ঞেসি নন্দ, কতমা নু খো অভিরূপ-তরা চ দস্‌সনীযতরা চ পাসাদিকতরা চ সাকিযানী বা জনপদকল্যাণী ইমানি বা পঞ্চ অচ্ছরাসতানি ককুটপাদানী”তি?

---

শিক্ষা পরিত্যাগ করিয়া হীন গৃহবাসে ফিরিয়া যাইব।”

৭। অনন্তর ভগবান আযুষ্মান নন্দকে বাহুতে ধরিয়া ঋদ্ধিবলে ত্রয়ো-ত্রিংশৎ দেবলোকের দিকে নিয়ে গেলেন। পথিমধ্যে কোন এক দগ্ধ ক্ষেত্রে দগ্ধীভূত বৃক্ষকাণ্ডের ধ্বংশাবশেষে উপবিষ্ট ছিন্ন কর্ণ-নাসা-লাঙ্গুল বিশিষ্টা এক জীর্ণ বানরীকে দেখাইয়া ত্রয়োত্রিংশৎ দেবভবনে উপনীত হইলেন এবং সেখানে দেবরাজ ইন্দ্রির পরিচর্য্যার জন্য আগত পঞ্চশত কপোত চরণা অপ্সরাকে দেখাইলেন।

কপোত চরণা অর্থ—পারাবতের পায়ের ন্যায় রক্তিমবর্ণ বিশিষ্টা। অপ্সরাদিগকে দেখাইয়া ভগবান নন্দকে জিজ্ঞাসা করিলেন—“নন্দ, কাহাকে তুমি অভিরূপতরা, দর্শনীয়তরা, প্রাসাদিকতরা মনে কর? শাক্যকুমারী জনপদ কল্যাণীকে, না এই পঞ্চশত কপোত চরণা অপ্সরাকে?

"সেয্যথাপি সা ভন্তে, ছিন্নকণ্ণনাসানঙ্গুট্ঠা পলুট্ঠমক্কটী, এবমেব খো ভন্তে, সাকিযানী জনপদকল্যাণী ইমেসং পঞ্চন্নং অচ্ছরাসতানং উপনিধায সঙ্খম্পি ন উপেতি কলম্পি ন উপেতি কলভাগম্পি ন উপেতি। অথ খো ইমানেব পঞ্চ অচ্ছরা সতানি অভিরূপতরানি চেব দস্সনীযতরানি চ পাসাদিকতরানি চা"তি।

'অভিরম নন্দ, অহং তে পাটিভোগো পঞ্চন্নং অচ্ছরা সতানং পটিলাভায ককুটপাদীনং"তি।

"সচে মে ভন্তে ভগবা, পাটিভোগো পঞ্চন্নং অচ্ছরাসতানং পটিলাভায ককুটপাদীনং, অভিরমিস্সামি অহং ভন্তে, ভগবা ব্রহ্ম চরিযে"তি।

৮। অথ খো ভগবা আযস্মন্তং নন্দং গহেত্বা তত্থ অন্তরহিতো

---

"ভন্তে, শাক্যকুমারী জনপদ কল্যাণীর কাছে কাণ কাটা, নাক কাটা, ল্যাজ ছেঁড়া সেই জীর্ণ বানরী যেমন, এই পাঁচশত পাযরা-পদ অপ্সরাদের কাছে জনপদকল্যাণীও তেমন। ইহাদের কাছে তাহার উপমা করা যায় না, সে ইহাদের এক আনাও হয় না, এক আনার ভগ্নাংশও না। এই পাঁচশত অপ্সরাই নিশ্চয়ই সুন্দরতরা, দর্শনীযতরা, প্রাসাদিকতরা।"

"নন্দ, তুমি ব্রহ্মচর্য্যে রত হও, পাঁচশত পাযরা-পা অপ্সরা পাইবে, তজ্জন্য আমি প্রতিভূ থাকিলাম।"

"ভন্তে ভগবান্, আপনি যদি পাঁচশত পায়রা-পাদ অপ্সরা লাভে আমার জামিন হন, তাহা হইলে ভন্তে, আমি ভগবানের বিধান অনুসারে ব্রহ্মচর্য্য পালন করিব।"

৮। অতঃপর ভগবান আয়ুষ্মান নন্দকে লইয়া সেখান হইতে অন্তর্হিত হইযা

জেতবনে যেব পাতুরহোসি। অস্‌সোস্সুং খো ভিক্‌খূ "আয়স্মা কিব নন্দো ভগবতো ভাতা মাতুচ্ছাপুত্তো অচ্ছবানং হেতু ব্রহ্মচরিযং চরতি, ভগবা কিবস্‌স পাটিভোগো পঞ্চন্নং অচ্ছবাসতানং পটিলাভায ককুটপাদীনং"তি। অথ খো আযস্মতো নন্দস্‌স সহায়কা ভিক্‌খূ আযস্মন্তং নন্দং ভতকবাদেন চ উপক্কিতকবাদেন চ সমুদাচরন্তি—"ভতকো কিবাযস্মা নন্দো, উপক্‌কিতকো কিবা-যস্মা নন্দো, অচ্ছবানং হেতু ব্রহ্মচরিযং চরতি, ভগবা কিবস্‌স পাটিভোগো পঞ্চন্নং অচ্চরাসতানং পটিলাভায ককুটপাদীনং"তি।

৯। অথ খো আযস্মা নন্দো সহাযকানং ভিক্‌খূনং ভতকবাদেন চ উপক্‌কিতকবাদেন চ অট্টিযমানো হরায়মানো জিগুচ্ছমানো একো বূপকট্‌ঠো অপ্পমত্তো আতাপী পহিতত্তো

---

জেতবনে প্রাদুর্ভূত হইলেন। ভিক্ষুরা শুনিতে পাইলেন যে—"ভগবানের ভ্রাতা মাতৃস্বসাপুত্র আয়ুষ্মান্ নন্দ কপোত-চরণা অপ্সরা লাভের জন্য ব্রহ্মচর্য্য পালন করিতেছেন; ভগবান নাকি তাঁহার পাঁচশত কপোত-চরণা অপ্সরা লাভের প্রতিভূ হইযাছেন।" অতঃপর আয়ুষ্মান্ নন্দের সহায়ক ভিক্ষুরা বেতনভোগী ও উপক্রুতবাদে তাঁহার সহিত আলাপ করিতে লাগিলেন। তাঁহারা বলিতে লাগিলেন—"ও। ও! আয়ুষ্মান্ নন্দ মজুর। আয়ুষ্মান্ নন্দ ভাড়াটে। তাঁহার ব্রহ্মচর্য্য দেখিতেছি অপ্সরার জন্য, ভগবান তাঁহার পাঁচশত পায়রা-পাদ অপ্সরা পাওয়ার পক্ষে প্রতিভূ হইয়াছেন।"

৯। অনন্তর আয়ুষ্মান্ নন্দ ভিক্ষু বন্ধুদের ভৃত্যবাদে ও উপক্রীতবাদে নিজকে নিন্দিত, অবজ্ঞাত ও ঘৃণিত মনে করিয়া বস্তুকাম ও ক্লেশকাম হইতে পৃথক হইয়া একাকী অপ্রমত্ত ভাবে, উদ্যমের সহিত তন্ময় চিত্তে

বিহরন্তো ন চিরস্সেব যস্সত্থায কুলপুত্তা সম্মদেব অগারস্মা অনগারিযং পব্বজন্তি তদনুত্তরং ব্রহ্মচরিযপরিযোসানং দিট্ঠেবধম্মে সযং অভিঞ্ঞা সচ্ছিকত্বা উপসম্পজ্জ বিহাসি, খীণা জাতি, বুসিতং ব্রহ্মচরিযং, কতং করণীযং, নাপরং ইত্থত্তাযাতি অব্ভঞ্ঞাসি, অঞ্ঞতরো চ খো পনাযস্মা অরহতং অহোসি।

১০। অথেকা দেবতা রত্তিভাগে সকলং জেতবনং ওভাসেত্বা সত্থারং উপসংকমিত্বা বন্দিত্বা আরোচেসি—আযস্মা ভন্তে, নন্দো ভগবতো মাতুচ্ছাপুত্তো আসবানং খযা অনাসবং চেতোবিমুত্তিং পঞ্ঞাবিমুত্তিং দিট্ঠেব ধম্মে সযং অভিঞ্ঞা সচ্ছিকত্বা উপসম্পজ্জ বিহরতী"তি ভগবতো পি খো ঞাণং উদপাদি—নন্দো আসবানং খয়া অনাসবং

---

শ্রমণ-ধর্ম্ম পালনে নিরত হওত অচিরেই, যাহার জন্য কুলপুত্রেরা আগার ত্যাগ করিয়া সম্যক্‌রূপে অনাগারিক ভাবে প্রব্রজিত হয়, সেই ব্রহ্মচর্য্যের অনুত্তর পর্য্যাবসান বর্ত্তমান শরীরে স্বয়ং অভিজ্ঞার দ্বারা সাক্ষাৎ করিয়া ও সম্প্রাপ্ত হইয়া বাস করিতে লাগিলেন। তাঁহার জন্ম ক্ষয় হইয়াছে, ব্রহ্মচর্য্য পরিপূর্ণ হইয়াছে, করণীয় কৃত হইয়াছে, পুনর্জন্ম গ্রহণের জন্য আর যে কিছু বাকী রহিল না, তাহা বিশিষ্টরূপে জ্ঞাত হইলেন। ভগবানের অর্হৎ শ্রাবকদের মধ্যে আয়ুষ্মান নন্দও একজন অর্হৎ হইলেন।

১০। অতঃপর এক দেবতা রাত্রি ভাগে সকল জেতবন আলোকিত করিয়া ভগবানের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে বন্দনা করিয়া কহিলেন—"ভন্তে। ভগবানের মাসতুতো ভাই আয়ুষ্মান নন্দ আস্রবের [ তৃষ্ণার ] ক্ষয় হেতু অনাস্রব ভাব, মুক্ত চিত্ততা ও মুক্ত-প্রজ্ঞা বর্ত্তমান-শরীরে স্বয়ং অভিজ্ঞার দ্বারা সাক্ষাৎ করিয়া, সম্প্রাপ্ত হইয়া বাস করিতেছেন।" ভগবানও জ্ঞানচক্ষে দেখিলেন—নন্দ আস্রবের ক্ষয় হেতু অনাস্রব ভাব,

১৬। দেবদত্তস্সাপি কম্মং নেব পাকটং অহোসি তথা হঞ্ঞো মারাপিতত্তা, ন বধকানং পযোজিতাত্তা, ন সিলায় প৷বদ্ধত্তা, পাকটং অহোসি যথা নালাগিরি হত্থিনো বিস্সজ্জিতত্তা, তদা হি মহাজনো—"রাজাপি দেবদত্তেনেব মারাপিতো, বধকা পযোজিতা সিলাপি অপবিদ্ধা। ইদানি পন তেন নালাগিরি বিস্সজ্জাপিতো এবরূপং নাম পাপকং গহেত্বা রাজা বিচরতী"তি কোলাহলমকাসি। রাজা মহাজনস্স কথং সুত্বা পঞ্চথালিপাকসতানি নীহরাপেত্বা ন পুন তস্সুপট্ঠানং অগমাসি। নাগরাপিস্স কুলং উপগতস্স ভিক্খামত্তম্পি ন অদংসু।

১৭। সো পরিহীনলাভসক্কারো কোহঞ্ঞেন জীবিতুকামো

---

১৬। দেবদত্ত রাজার প্রাণবধ করাইল, ভগবানের প্রাণ নাশের জন্য বধক নিয়োজিত করিল, শিলা ক্ষেপণ করিল, এইসব করাতেও জন সমাজে তাহার কর্ম্ম সম্বন্ধে তত প্রকাশ পায় নাই, কিন্তু যখন নালাগিরি হস্তী ছাড়িয়া দেওয়াইল, তখনই তাহার কর্ম্ম সমূহ বিশেষ ভাবে প্রকাশ হইয়া পড়িল। তখন সকলেই এই বলিয়া কোলাহল করিতে লাগিল— "দেবদত্ত রাজাকেও বধ করিয়াছে, ভগবানের জন্য বধক নিয়োজিত করিয়াছে, শিলাও ক্ষেপণ করিয়াছে, এখন আবার নালাগিরি ছাড়িয়া দিয়াছে, এরূপ পাপীকে লইয়াও নাকি রাজা বিচরণ করে।" রাজা লোকজনের এইসব কথা শুনিয়া, মঙ্গলাদি দিবসে দেবদত্তের জন্য যেই পাঁচশত পাতিল ভাত দেওয়া হইত, তাহা বন্ধ করিয়া দিলেন। পুনরায় তিনি আর তাঁহার সেবার্থ আসিলেন না। ভিক্ষার জন্য উপস্থিত হইলেও নগরবাসীরা তাঁহাকে ভিক্ষা দিলেন না।

১৭। দেবদত্তের লাভ সৎকার পরিহীন হইল। অগত্যা কুহক ভাবের দ্বারা [বক-ধার্ম্মিকের ন্যায়] জীবিকা নির্ব্বাহ করিবার মানসে

সত্থারং উপসংকমিত্বা পঞ্চবত্থূনি যাচিত্বা ভগবতা—“অলং দেবদত্ত, যো ইচ্ছতি সো আরঞ্ঞকো হোতূ”তি পটিক্খিত্তো। কস্সাবুসো বচনং সোভনং, কিং তথাগতস্স উদাহু মম বাতি? অহং হি উক্কট্ঠবসেন এবং বদামি—‘সাধু ভন্তে, ভিক্খূ যাবজীবং অরঞ্ঞকা অস্সু পিণ্ডপাতিকা, পংসুকূলিকা, রুক্খমূলিকা, মচ্ছ-মংসং ন খাদেয্যুন্তি’ যো দুক্খা মুঞ্চিতুকামো সো মযা সদ্ধিং আগচ্ছতূ”তি বত্বা পক্কামি। তস্স বচনং সুত্বা একচ্চে নবক-পব্বজিতা মন্দবুদ্ধিনো—“কল্যাণং দেবদত্তো আহ, এতেন সদ্ধিং বিচরিস্সমা”তি তেন সদ্ধিং একতো অহেসুং।

---

ভগবানের নিকট উপস্থিত হইয়া পঞ্চ বিষয় যাচ্ঞা করিলেন। ভগবান কহিলেন—“দেবদত্ত নিষ্প্রয়োজন, যে ইচ্ছা করে সে অরণ্যবাসী হউক।” এই বলিয়া প্রতিক্ষেপ করিলেন। তখন দেবদত্ত ভিক্ষুগণকে সম্বোধন করিয়া কহিলেন—“আবুস, কাহার কথা মনোজ্ঞ, কি তথাগতের, না আমার? আমি উৎকৃষ্ট বশে এরূপ বলিতেছি—‘ভাল ভন্তে, (১) ভিক্ষুগণ যাবজ্জীবন অরণ্যে বাস করিবেন, (২) ভিক্ষা করিয়া খাইবেন, (৩) পাংশুকূল বা ধূলা মাটিতে যেই কাপড় কুড়াইয়া পাইবেন কেবল তাহাই পরিধান করিবেন; (৪) বৃক্ষমূলে বাস করিবেন, (৫) কখনও মাছ-মাংস খাইবেন না।’ যে দুঃখ হইতে মুক্ত হইতে ইচ্ছা কর, সে আমার সঙ্গে আস।” এই বলিয়া তিনি প্রস্থান করিলেন। দেবদত্তের কথা শুনিয়া নূতন প্রব্রজ্যা লব্ধ কোন কোন মন্দবুদ্ধি সম্পন্ন ভিক্ষুরা এইরূপ চিন্তা করিলেন—“দেবদত্ত ভালইত বলিতেছেন, আমরা ইনির সহিত বিচরণ করিব।” এই বলিয়া তাঁহার সহিত মিলিত হইলেন।

১৮। ইতি সো পঞ্চসতেহি ভিক্খূহি সদ্ধিং তেহি পঞ্চহি বত্থূহি লূখপ্পসন্নং জনং সঞ্ঞাপেন্তো কুলেসু বিঞ্ঞাপেত্বা বিঞ্ঞাপেত্বা ভুঞ্জন্তো সঙ্ঘভেদায পরক্কমি। সো ভগবতা—"সচ্চং কিব ত্বং দেবদত্ত, সঙ্ঘভেদায পরক্কমসি চক্কভেদাযা"তি পুট্ঠো "সচ্চং"তি বত্বা "গরুকো খো দেবদত্ত, সঙ্ঘভেদো"তি আদীহি ওবদিতোপি সত্থু বচনং অনাদিযিত্বা পক্কন্তো আযস্মন্তং আনন্দং রাজগহে পিণ্ডায চরন্তং দিস্বা—"অজ্জতগ্গে জানাহং আবুসো আনন্দ অঞ্ঞত্রেব ভগবতা অঞ্ঞত্র ভিকখুসঙ্ঘেন উপোসথং করিস্সামি সঙ্ঘকম্মং করিস্সামী"তি আহ।

১৯। থেরো তমত্থং ভগবন্তং আরোচেসি। তং বিদিত্বা সত্থা উপ্পন্ন ধম্মসংবেগো হুত্বা "দেবদত্তো সদেবকস্‌স লোকস্‌স অনত্থ-

---

১৮। এইরূপে দেবদত্তের পাঁচশত ভিক্ষু জুটিয়া গেল। তিনি সেই পাঁচশত ভিক্ষুর সহিত সেই পাঁচটি বিষয় সম্বন্ধে মন্দবুদ্ধি সম্পন্ন লোক গুলাকে বুঝাইয়া তাহাদের হইতে যাজ্ঞা করিয়া করিয়া খাইতে লাগিলেন। সেই সঙ্গে সঙ্গে তিনি সংঘ-ভেদের জন্যও পরাক্রম করিলেন। ভগবান জিজ্ঞাসা করিলেন—"সত্য নাকি দেবদত্ত, তুমি সংঘভেদ, চক্রভেদের জন্য পরাক্রম করিতেছ?" দেবদত্ত উত্তর দিলেন—"হাঁ, সত্য।" ভগবান কহিলেন—"দেবদত্ত, সংঘভেদ গুরুতর কাজ। ইত্যাদিরূপে উপদেশ দিলেও ভগবানের বাক্য অগ্রাহ্য করিয়া চলিয়া গেলেন। যাইবার সময় রাজগৃহে অয়ুষ্মান্ আনন্দকে পিণ্ডাচরণে দেখিতে পাইয়া কহিলেন—"আবুস আনন্দ, অদ্য হইতে জানিয়া রাখ ভগবানও ভিক্ষুসংঘকে বাদ দিয়া উপোসথ করিব ও সংঘ কর্ম্ম করিব।"

১৯। স্থবির সেই কথা ভগবানকে জানাইলেন। তাহা জ্ঞাত হইয়া ভগবানের ধর্ম্ম সংবেগ উৎপন্ন হইল। "দেবদত্ত দেব-মনুষ্যলোকের এই অনর্থ

নিস্‌সিতং অত্তনো অবীচিম্‌হি পচ্চনক কম্মং করোতী”তি পরিবিতক্কেত্বা—

“সুকরানি অসাধূনি অত্তনো অহিতানি চ,
যং চে হিতঞ্চ সাধুঞ্চ তং বে পরমদুক্করং”তি।

ইমং গাথং বত্বা পুন ইমং উদানং উদানেসি :—

“সুকরং সাধুনা সাধু সাধু পাপেন দুক্করং,
পাপং পাপেন সুকরং পাপমরিযেহি দুক্করং”তি।

২০। অথ খো দেবদত্তো উপসথদিবসে অত্তনো পরিসায সদ্ধিং একমন্তং নিসীদিত্বা—“যস্‌সিমানি পঞ্চবত্থূনি

---

করার দরুন নিজেকে অবীচিতে পক্ক করার কারণ করিতেছে।” এই চিন্তা করিয়া ভগবান সংবেগ চিত্তে এই উদান গাথা ভাষণ করিলেন :—

‘অসাধু ও আপনার অহিতকর কর্ম্ম করা সহজ, কিন্তু
যাহা প্রকৃত হিতকর ও নির্দোষ তাদৃশ কর্ম্ম অতিশয় দুষ্কর।’

এই গাথা কহিয়া পুনরায় এই উদান গাথা ভাষণ করিলেন :—

‘সাধুজনে সাধুকাজ করা সুকর,
পাপীজনে সাধুকাজ করা দুষ্কর ;
পাপীজনে পাপকাজ করা সুকর,
আর্য্যগণে পাপকাজ করা দুষ্কর।”

২০। অতঃপর দেবদত্ত উপোসথ দিবসে আপন পরিষদের সহিত কোনও এক স্থানে উপবেশন করিয়া কহিলেন—“যাহার এই পাঁচটি বিষয়

খমন্তি সো সলাকং গণ্হতূ"তি বত্বা পঞ্চসতেহি বজ্জিপুত্তকেহি নবকেহি অপ্পকতঞ্ঞূহি সলাকায গহিতায সঙ্ঘং ভিন্দিত্বা তে ভিক্খূ আদায গযাসীসং অগমাসি। তস্স তত্থ গতভাবং সুত্বা তেসং ভিক্খূনং আনযনত্থায দ্বে অগ্গসাবকে পেসিসি। তে তত্থ গন্ত্বা আদেসনা পাটিহারিযানুসাসনিযা চ ইদ্ধি পাটিহারিযানুসাসনিযা চ অনুসাসন্তা তে অমতং পাযেত্বা আদায আকাসেনাগমিংসু।

২১। কোকালিকো পি খো—"উট্ঠেহি আবুসো দেবদত্ত, নীতা তে ভিক্খূ সারিপুত্তমোগ্গল্লানেহি, ননু ত্বং মযা বুত্তো 'মা আবুসো, সারিপুত্তমোগ্গল্লানে বিস্সাসী"তি। পাপিচ্ছা সারিপুত্তমোগ্গল্লানা পাপিকানং ইচ্ছানং বসং গতা"তি বত্বা জন্নুকেন হদযমজ্ঝে পহরি।

---

মনোনীত হয সে শলাকা [ টিকেট ] গ্রহণ কর।" নূতন প্রব্রজিত অল্পবুদ্ধি সম্পন্ন পাঁচশত বর্জ্জিপুত্র শলাকা গ্রহণ করিলেন। দেবদত্ত সেই ভিক্ষু গণকে লইযা সংঘভেদ করিয়া গযাশিরে আগমন করিলেন। তিনি তথায় গিয়াছেন শুনিয়া সেই ভিক্ষুগণকে আনিবার জন্য ভগবান অগ্রশ্রকদ্বযকে পাঠাইয়া দিলেন। তাঁহারা তথায় যাইযা প্রাতিহার্য্য যুক্ত দেশনা অনুশাসন দ্বারা ও ঋদ্ধি প্রাতিহার্য্য অনুশাসন দ্বারা অনুশাসন করতঃ ভিক্ষুগণকে অর্হত্বপদ প্রাপ্তি করাইলেন এবং তাঁহাদিগকে সঙ্গে লইযা আকাশ মার্গে আগমন করিলেন।

২১। তখন কোকালিক * যাইয়া দেবদত্তকে সংবাদ দিল—"আবুস দেবদত্ত, শয্যা ত্যাগ কর, শারিপুত্র-মৌদ্গল্যাযন তোমার ভিক্ষুগণকে লইয়া যাইতেছে, আমি নাকি তোমাকে বলিযাছিলাম—'আবুস, শারিপুত্র মৌদ্গল্যায়নকে বিশ্বাস করিও না, তাহারা পাপ ইচ্ছা পরাযণ, পাপ ইচ্ছার বশীভূত।" এই বলিয়া সে জানুদ্বারা দেবদত্তের হৃদযে প্রহার করিল।

---

* দেবদত্তের অগ্রশ্রাবক।

তস্স তত্থেব উণ্হং লোহিতং মুখতো উগ্গঞ্ছি। আয়স্মন্তং পন সারিপুত্তং ভিক্খুসঙ্ঘপরিবুতং আকাসেনাগচ্ছন্তং দিস্বা ভিক্খূ আহংসু—"ভন্তে আয়স্মা সারিপুত্তো গমনকালে অত্তদুতিযো গতো, ইদানি মহাপরিবারো আগচ্ছন্তো সোভতী" তি।

সত্থা—"ন ভিক্খবে, ইদানেব, তিরচ্ছানয়োনিয়ং নিব্বত্ত-কালেপি মম পুত্তো মম সন্তিকং আগচ্ছন্তো সোভতি যেবা"তি বত্বা—

"হোতি সীলবতং অত্থো পটিসন্থারবুত্তিনং,
লক্খণং পস্স আয়ন্তং ঞাতিসঙ্ঘ পুরক্খতং;
অথ পস্সসিমং কালং সুবিহীনং ব ঞাতিহী"তি।

---

সেখানেই দেবদত্তের মুখ হইতে গরম রক্ত বমি হইল। ভিক্ষুসংঘ পরিবৃত হইয়া আয়ুষ্মান্ শারিপুত্রকে আকাশ মার্গে আসিতে দেখিয়া ভিক্ষুগণ ভগবানকে কহিলেন—"ভন্তে, আয়ুষ্মান্ শারিপুত্র যাইবার সময় সঙ্গে করিয়া একজন মাত্র নিয়াছিলেন, কিন্তু এখন বহুজন পরিবৃত হইয়া আসি-বার কালীন শোভা পাইতেছে।"

ভগবান কহিলেন—"ভিক্ষুগণ, কেবল এখন নয়, পশুকুলে উৎপন্ন হইয়াও আমার পুত্র আমার নিকট আসিবার কালীন শোভা পাইয়াছিল।" এই বলিয়া লক্ষণমৃগ জাতক বর্ণনার পর এই গাথাটি কহিলেন ঃ—

"সচ্চরিত্র, আদর্শ সেবাপরায়ণের সর্ব্বত্র সৌভাগ্য লাভ হয়।
জ্ঞাতি সঙ্ঘের অগ্রগামী হইযা লক্ষণ মৃগ আসিতেছে, দেখ।
আর জ্ঞাতিগণ পরিহীন এই কালমৃগের অবস্থা দর্শন কর।"

ইদং জাতকং কথেসি।

২২। পুন ভিক্খূহি—"ভন্তে, দেবদত্তো কিব দ্বে অগ্গসাবকে উভোস্থ পস্সেস্থ নিসীদাপেত্বা 'বুদ্ধলীল্হায় ধম্মং দেসিস্সামী'তি তুম্হাকং অনুকিরিযং করী"তি বুত্তে—

"ন ভিক্খবে, ইদানেব, পুব্বেপেস মম অনুকিরিয়ং কাতুং বাযমি, ন পন সক্খী"তি বত্বা—

"অপি বীবক পস্সেসি সকুনং মঞ্জুভাণকং-
মযুবগীবসংকাসং পতিং মযহং সবিট্ঠকং।"

"উদক থল চরস্স পক্খিনো নিচ্চং আমক মচ্ছ ভোজিনো,
তস্সানুকরং সবিট্ঠকো সেবালে পলিগুণ্ঠিতো মতো"তি।

---

২২। পুনরায় ভিক্ষুগণ কহিলেন—"ভন্তে, দেবদত্ত 'বুদ্ধলীলায় ধর্ম্ম দেশনা করিব' এই মনে করিয়া অগ্রশ্রাবকদ্বয়কে তাহার উভয় পার্শ্বে বসাইয়া আপনার অনুকরণ করিয়াছিল।" ভিক্ষুগণ এইরূপ বলিলে ভগবান বলিলেন:—

"ভিক্ষুগণ, কেবল এখন নহে, পূর্ব্বেও সে আমার অনুকবণ করিবার চেষ্টা করিয়াছিল, কিন্তু পাবে নাই।" এই বলিয়া সেই পুরাতন কাহিনী বীবক জাতক কহিলেন এবং অবসানে এই গাথা দুইটি কহিলেন:—

হে বীবক, মধুবভাষী, মযুব-গ্রীব আমার পতি সবিষ্ঠক
পক্ষীকে দেখিযাছেন কি?"

বীরক কহিল:—

"নিত্য কাঁচা মৎস্য ভোজী জলচব ও স্থলচব যে পক্ষী
আছে, তাহাব অনুকবণ কবিযা সবষ্ঠিক সৈবালে জড়িত
হইযা মবিযা গিয়াছে।"

আদিনা জাতকং কথেত্বা অপরাপবেস্বপি দিবসেস্থ তথারূপি মেব কথং আবব্ভ ঃ—

"অচবি বতাযং বিতুদং বনানি
কট্ঠঙ্গরুক্খেসু অসাবকেস্থ,
অথাসদা খদিবং জাতসাবং
যত্থব্ভিদা গরুলো উত্তমঙ্গং"তি।

"লসী চ তে নিপ্‌ফলিতা মত্থকো চ বিদালিতো,
সব্‌বা তে ফাসুকা ভগ্‌গা অজ্জ খো ত্বং বিবোচসী"তি চ।

এবমাদীনি জাতকানি কথেসি।

২৩। পুন অকতঞ্‌ঞূ দেবদত্তোতি কথং আরব্ভ ঃ—

---

এই জাতক কহিয়া পবে পবে অন্যান্য দিবসেও সেইরূপ কথা প্রসঙ্গেই কন্দগলক জাতক ও বিবোচন জাতক বর্ণনা কবিয়া এই গাথাদ্বয় কহিলেন ঃ—

"এই গরুড় অসাব কাষ্ঠের বনে বিচবণ কবিযা,
চঞ্চু দিযা তাহা বিদাবণ কবিযাছে,
কিন্তু যখন সাববান খদিবে ঘা দিল,
তখন তাহাব তুণ্ড-শিব বিচূর্ণ হইল।"

"তোমাব মস্তক বিদলিত, মস্তিষ্ক বিগলিত এবং
সকল অস্থি চূর্ণীকৃত হইল আজ তুমি বিবোচিত হইযাছ।"

২৩। পুনবায় দেবদত্তেব অকৃতজ্ঞতা সম্বন্ধে জবশকুন জাতকটি কহিয়া এই গাথাদ্বয ভাষণ কবিলেন ঃ—

"অকরম্‌হস তে কিচ্চং ৰলং অহুৰম্‌হসে,
মিগরাজ নমোত্যত্থু অপি কিঞ্চি লভামসে।"
"মম লোহিত ভক্‌খস্‌স নিচ্চং লুদ্দানি কুব্‌বতো,
দন্তন্তবগতো সন্তো তং ৰহুং যম্‌হি জীবসী"তি।

আদীনি জাতকানি কথেসি। পুন বধায পরিসক্কনং পনস্‌স আরব্ভ :—

"ঞাতমেতং কুরুঙ্গস্‌স যং ত্বং সেপণ্ণি সেয়াসি,
অঞ্ঞং সেপণ্ণিং গচ্ছামি ন মে তে রুচ্চতে ফলং"তি।

আদীনি জাতকানি কথেসি।

---

"মৃগরাজ নমস্কার, যথাশক্তি আপনার কাজ করেছি, তাহা কি স্মরণ হয? তার কিছু প্রতিদান কি আমার ভাগ্যে আছে? তাহা জানিতে মন বড উৎসুক।"

মৃগরাজ কহিল :—

"নিত্য পশু বধ করিয়া রক্তপায়ী আমার দন্তের ভিতরে প্রবেশ করিয়া তবুও যে বাঁচিযা আছ, ইহাই তোমার নিমিত্ত যথেষ্ট পুরস্কার।"

পুনবায় বধের উপক্রম করার কথা প্রসঙ্গে কুরঙ্গমৃগ জাতক কহিয়া এই গাথাটি বলিলেন :—

"ওহে সপ্তপর্ণী, তুমি যেই ফল ফেলিতেছ,
কুরঙ্গ মৃগের কাছে তাহা অবিদিত নহে,
সেই হেতু অন্য সপ্তপর্ণী তলে চলিলাম,
তোমার এই ফলে আমার কিছু মাত্র রুচি নাই।"

২৪। এবং রাজগহে বিহরন্তো পুন উভতো পরিহীনো দেবদত্তো লাভসক্কারতো চ সামঞ্‌ঞতো চাতি কথাসু পবত্তমানাসু—“ন ভিক্‌খবে, ইদানেব পুব্‌বেপেস পরিহীনো যেবা”তি বত্বা—

“অক্‌খি ভিন্না পটো নট্‌ঠো সখীগেহে চ ভণ্ডনং,
উভতো পদুট্‌ঠকম্মন্তো উদকম্‌হি থলম্‌হি চা”তি।

আদীনি জাতকানি কথেসি। এবং রাজগহে বিহরন্তো দেবদত্তং আরব্ভ বহূনি জাতকানি কথেত্বা রাজগহতো সাবত্থিং গন্ত্বা জেতবনবিহারে বাসং কপ্পেসি।

---

২৪। এইরূপে ভগবান রাজগৃহে অবস্থান কালীন দেবদত্তের লাভ-সৎকার ও শ্রামণ্যধর্ম্ম এই উভয়ের পরিহীন হওয়াতে সেই কথা লইয়া ভিক্ষুদের মধ্যে আলোচনা হইতে লাগিল। তখন ভগবান কহিলেন—“ভিক্ষুগণ, কেবল এখন নহে পূর্ব্বেও তাহার এইরূপ পরিহীন হইয়াছিল”। এই বলিয়া সেই পূর্ব্ব কাহিনী উভতোভ্রষ্ট জাতক কহিলেন। জাতক বলার পর এই গাথাটি কহিলেন :—

“পতির চক্ষুযুগল নষ্ট ও বস্ত্রচুরী হইল,
সখীর ঘরে বিবাদ করিয়া পত্নী শাস্তি পাইল;
[ বড়শী জীবী প্রদুষ্ট মনে অন্যায় আচরণ করায় ]
জলে স্থলে দুই দিকেতে ভারি বিপত্তি ঘটিল।

ভগবান রাজগৃহে অবস্থান কালীন দেবদত্ত সম্বন্ধে এইরূপ অনেক-গুলি জাতক কহিয়া রাজগৃহ হইতে শ্রাবস্তীতে গেলেন। তথায় তিনি জেতবন বিহারে বাস করিতে লাগিলেন।

২৫। দেবদত্তোপি খো নবমাসে গিলানো, পচ্ছিমে কালে সত্থারং দট্ঠুকামো হুত্বা অত্তনো সাবকে আহ—,অহং সত্থারং দট্ঠুকামো, তং মে দস্সেথা"তি বুত্তে—

"ত্বং সমত্থকালে সত্থারা সদ্ধিং বেরী হুত্বা অচরি ন ময়ং তং তত্থ নেস্সামা"তি বুত্তে—

"মা মং নাসেথ, ময়া সত্থরি আঘাতো কতো সত্থ পন ময়ি কেসগ্গমত্তোপি আঘাতো নত্থি। সো হি ভগবা—

"বধকে দেবদত্তম্হি চোরে অঙ্গুলি মালকে,
ধনপালে বাহুলে চেব সব্বত্থ সমমানসো"তি।

---

২৫। দেবদত্তও নাকি নয়মাস যাবৎ পীড়িত অবস্থায় থাকিয়া অন্তিম কালে ভগবানকে দেখিবার ইচ্ছায় তাঁহার শ্রাবকগণকে কহিলেন—"আমি ভগবানকে দেখিতে ইচ্ছা করি, তাঁহাকে আমায় দেখাও।"

তাঁহার কথা শুনিয়া শ্রাবকেরা কহিল—"তোমার যখন শক্তি ছিল, তখন ভগবানের সহিত শত্রুতা আচরণ করিয়াছ, আমরা তোমাকে তথায় নিব না।"

"আমাকে নাশ করিও না, আমি ভগবানের প্রতি শত্রুতা পোষণ করিলেও, ভগবান কিন্তু আমার প্রতি কেশাগ্রমাত্রও শত্রুতা পোষণ করেন নাই। সেই ভগবানই একসময় বলিয়াছিলেন ঃ—

"হত্যাকারী দেবদত্ত, দস্যু অঙ্গুলীমাল, ধনপাল হস্তী
ও পুত্র রাহুল সকলের প্রতি আমার সমান মনোভাব।"

"দস্‌সেথ মে তং ভগবন্তং"তি পুনপ্পুনং যাচি।"

২৬। অথ নং তে মঞ্চকেনাদায নিক্‌খমিংসু। তস্‌স আগমনং সুত্বা ভিক্‌খূ সত্থু আরোচেসুং—'ভন্তে, দেবদত্তো কিব তুম্হাকং দস্‌সনত্থায় আগচ্ছতী''তি।

"ন ভিক্‌খবে, সো তেনত্তভাবেন মং পস্‌সিতুং লভিস্‌সতী'তি।

ভিক্‌খূ কিব পঞ্চন্নং বত্থূনং আযাচিতকালতো পট্ঠায পুন বুদ্ধে দট্ঠুং ন লভন্তি, অযং ধম্মতা।

"অমুকট্ঠানং চ অমুকট্ঠানং চ আগতো ভন্তে"তি।

"যং ইচ্ছতি তং করোতু, ন সো মং ভিক্‌খবে, পস্‌সিতুং লভিস্‌সতী"তি।

"ভন্তে, ইতো যোজনমত্তং আগতো, অড্‌ঢযোজনং

---

"আমায় সেই ভগবানকে দেখাও।" এই বলিয়া তিনি পুনঃপুন যাচ্ঞা করিতে লাগিলেন।

২৬। অতঃপর তাহারা তাঁহাকে মঞ্চকের উপর লইয়া বাহির হইল। দেবদত্ত আসিতেছে, এই সংবাদ শুনিয়া ভিক্ষুগণ ভগবানকে কহিলেন—"ভন্তে, দেবদত্ত না-কি আপনাকে দেখিবার জন্য আসিতেছে।"

"ভিক্ষুগণ, তাহার এ জীবনে আমাকে দেখিতে পাইবে না।"

ভিক্ষুরা পাঁচটি বিষয় যাচ্ঞা করা অবধি পুনঃ আর বুদ্ধের দর্শন পায় না, এইটা ধর্ম্মতঃ নিয়ম।

"ভন্তে, সে অমুক অমুক স্থানে আসিয়াছে।"

"ভিক্ষুগণ, ওর যাহা ইচ্ছা তাহা করুক, সে কিন্তু আমার দর্শন পাইবে না।"

"ভন্তে, সে জেতবন হইতে এক যোজন ব্যবধানে আসিয়াছে, অর্দ্ধ যোজন,

গাবুতং, জেতবন পোক্খরণী সমীপে আগতো”তি।

“সচে অন্তো জেতবনংপি পবিসতি নেব মং পস্সিতুং লভিস্সতী”তি।

২৭। দেবদত্তং গহেত্বা আগতা জেতবনপোক্খরণীতীরে মঞ্চং ওতারেত্বা পোক্খরণিং নহাযিতুং ওতরিংসু। দেবদত্তোপি খো মঞ্চতো বুট্ঠায উভো পাদে ভূমিযং ঠপেত্বা নিসীদি। পাদা পঠবিং পবিসিংসু। সো অনুক্কমেন যাব গোপ্ফকা, যাব জন্নুকা, যাব কটিতো, যাব থনতো, যাব গীবতো পবিসিত্বা হনুকট্ঠিকস্স ভূমিযং পতিট্ঠিত কালে ঃ—

---

এক গব্যুতি *, জেতবন পুষ্করিণীর সমীপে আসিয়াছে।”

যদি সে জেতবন অভ্যন্তরেও প্রবেশ করে, তথাপি সে আমার দর্শন পাইবে না।”

২৭। দেবদত্তকে লইয়া যাহারা আসিয়াছে, তাহারা জেতবন পুষ্করিণীর তীরে মঞ্চ নামাইয়া রাখিয়া স্নান করিবার জন্য পুষ্করিণীতে অবতরণ করিল। দেবদত্তও নাকি মঞ্চহইতে উঠিয়া পাদদ্বয় ভূমিতে রাখিয়া বসিলেন। তখন তাঁহার পদদ্বয় পৃথিবীতে প্রবেশ করিল। অনুক্রমে তাঁহার পায়ের গোড়ালি, জানু, কটি স্তন ও গ্রীবা পর্য্যন্ত প্রবেশ করিয়া যখন হনুকাস্থি ভূমিতে সংলগ্ন হইল তখন এই গাথাটি বলিয়া বুদ্ধের শরণাপন্ন হইলেন ঃ—

---

* তিন মাইল।

"ইমেহি অট্‌ঠীহি তমগ্‌গপুগ্‌গলং
দেবাতি দেবং নবদম্ম সারথিং,
সমন্তচক্‌খুং সতপুঞ্‌ঞলক্‌খণং
পাণেহি বুদ্ধং সরণং গতোস্মী"তি।

ইমং গাথমাহ।

২৮। ইদং কির ঠানং দিস্বা তথাগতো দেবদত্তং পব্‌বাজেসি। সচে হি সো ন পব্‌বজিস্‌স গিহী হুত্বা কম্মঞ্চ ভারিয়ং অকরিস্‌স, আযতিভবস্‌স চ পচ্চযং কাতুং ন সক্‌খিস্‌স। পব্‌বজিত্বা পন কিঞ্চাপি কম্মং ভারিযং করিস্‌সতি, আয়তিভবস্‌স পচ্চয়ং কাতুং সক্‌খিস্‌সতীতি। তেন তং সত্থা পব্‌বাজেসি। সো হি ইতো সতসহস্‌সকপ্পমত্থকে অট্‌ঠিস্‌সরো নাম পচ্চেকবুদ্ধো ভবিস্‌সতি। সো পঠবিং পবিসিত্বা অবীচিম্‌হি নিব্‌বত্তি। নিচ্চলে বুদ্ধে

---

"দেবাতিদেব, সমন্তচক্ষু, নবদম্য সারথি, শত পুণ্য লক্ষণ,
সেই অগ্রপুদ্‌গল বুদ্ধকে এই অস্থিকঙ্কাল ও
জীবন দ্বারা শরণ বা আশ্রয় গ্রহণ করিতেছি।"

২৮। এই কারণ দেখিয়া তথাগত দেবদত্তকে প্রব্রজ্যা দিয়াছিলেন। যদি সে প্রব্রজ্যা গ্রহণ না করিত, তবে সে গৃহী হইয়াও গুরুতর কর্ম্ম করিত, আর ভবিষ্যৎ জন্মেরও উদ্ধারের কোন কারণ করিতে পারিত না। কিন্তু প্রব্রজ্যা গ্রহণ করিয়া গুরুকর্ম্ম করিলেও ভবিষ্যৎ জন্মে উদ্ধারের কারণ করিতে পারিবে। তাই ভগবান তাঁহাকে প্রব্রজ্যা দিয়াছিলেন। তিনি এই হইতে লক্ষকল্প পরে 'অট্‌ঠিস্‌সর' নামক 'পচ্চেক' বুদ্ধ হইবেন। তিনি পৃথিবীতে প্রবেশ করিয়া অবীচি নরকে উৎপন্ন হইলেন। নিশ্চল বুদ্ধের প্রতি

অপবদ্ধভাবেন পন নিচ্চলো হুত্বা পচ্চতূতি যোজনসতিকে অন্তো অবীচিম্হি যোজন সতুব্বেধমেবস্স সরীরং নিব্বত্তি। সীসং যাব কণ্ণসক্খলিতো উপরি অয়কপালং পাবিসি, পাদা যাব গোপ্ফকা হেট্ঠা অযপঠবিষং পবিট্ঠা। মহাতালক্খন্ধ পবিমাণং অযসূলং পচ্ছিমভিত্তিতো নিক্খমিত্বা পিট্ঠিমজ্ঝং ভিন্দিত্বা উবেন নিক্খমিত্বা পুবত্থিমং ভিত্তিং পাবিসি। অপবং দক্খিণ ভিত্তিতো নিক্খমিত্বা দক্খিণপস্সং ভিন্দিত্বা উত্তবপস্সেন নিক্খমিত্বা উত্তব ভিত্তিং পাবিসি। অপবং উপবি কপল্লতো নিক্খমিত্বা মত্থকং ভিন্দিত্বা অধোভাগেন নিক্খমিত্বা অযপঠবিং, পাবিসি। এবং সো তত্থ নিচ্চলো হুত্বা পচ্চতি।

২৯। ভিক্খূ—"এত্তকং ঠানং আগন্ত্বা দেবদত্তো সত্থারং দট্ঠুং অলভিত্বাব পঠবিং পবিট্ঠো"তি কথং সমুট্ঠাপেসুং।

---

অপরাধ করাব দরুন নিশ্চল ভাবে পরিপক্ক হইবাব জন্য শত যোজন উচ্চতা সম্পন্ন অবীচি অভ্যন্তবে তাঁহাব শত যোজন উচ্চ শবীর উৎপন্ন হইল। তাঁহার মস্তক কর্ণের উপবিভাগ পর্য্যন্ত উপরের লৌহপাটে প্রবেশ কবিল, পায়ের গুল্ফ পর্য্যন্ত নীচেব লৌহপাটে প্রবেশ কবিল, মহাতাল বৃক্ষ প্রমাণ লৌহশূল পশ্চিম ভিত্তি হইতে বাহিব হইয়া পৃষ্ঠের মধ্যদেশ ভেদ কবিযা বক্ষঃস্থল দিয়া বাহিব হওতঃ পূর্ব্বদিকের ভিত্তিতে প্রবেশ করিল। অন্য একটি দক্ষিণ ভিত্তি হইতে বাহিব হইয়া তাঁহাব দক্ষিণ পার্শ্ব ভেদ কবিয়া উত্তব পার্শ্বে বাহিব হওতঃ উত্তব ভিত্তিতে প্রবেশ কবিল। অন্য একটি উপবেব লৌহপাট হইতে বাহিব হইয়া মস্তক ভেদ কবিয়া অধঃভাগে বাহির হওতঃ লৌহ পৃথিবীতে প্রবেশ কবিল। এইরূপে তিনি তথায নিশ্চল হইয়া পবিপক্ক হইতে লাগিলেন।

২৯। ভিক্ষুগণ কথা উত্থাপন কবিলেন—"দেবদত্ত এতদূরে আসিয়া ভগবানেব দর্শন লাভ না পাইয়াই পৃথিবীতে প্রবেশ করিল।"

সথা—“ন ভিক্‌খবে, দেবদত্তো ইদানেব মযি অপরজ্ঝিত্বা পঠবিং পাবিসি, পুব্‌বেপি পবিট্‌ঠো যেবা”তি বত্বা হত্থিরাজ কালে মগ্‌গমূল্‌হং পুরিসং সমস্‌সাসেত্বা অত্তনো পিট্‌ঠিং আরোপেত্বা খেমন্তং পাপিতেন তেন পুন তিক্‌খত্তুং আগন্ত্বা অগ্‌গট্‌ঠানে, মজ্ঝিমট্‌ঠানে, মূলেতি এবং দন্তে ছিন্দিত্বা ততিযবারে মহাপুরিসস্‌স চক্‌খুপথং অতিক্কমন্তস্‌স পঠবিং পবিট্‌ঠভাবং দীপেতুং—

“অকতঞ্‌ঞুস্‌স পোসস্‌স নিচ্চং বিবরদস্‌সিনো,
সব্‌বং চে পঠবিং দজ্জা নেব নং অভিরাধযে”তি।

৩০। ইমং জাতকং কথেত্বা পুনপি পুনপি তথেব কথায সমুট্‌ঠিতায খন্তিবাদীভূতে অত্তনি অপরজ্ঝিত্বা কলাবুরাজভূতস্‌স তস্‌স

---

ভগবান কহিলেন—“ভিক্ষুগণ, দেবদত্ত যে কেবল এখন আমার প্রতি অপরাধ করিয়া পৃথিবীতে প্রবেশ করিয়াছে তাহা নয়, পূর্ব্বেও সে এইরূপ প্রবেশ করিয়াছে।” এই বলিয়া শীলব হস্তীরাজকালে পথভ্রষ্ট পুরুষকে আশ্বাস দিয়া নিজের পৃষ্ঠদেশে বসাইয়া নিরাশঙ্ক স্থানে পৌঁছাইয়া দিল, সে পুনঃপুন তিনবার আসিয়া হস্তীরাজের দন্তের অগ্রভাগ, মধ্যম ভাগ ও মূলভাগ ছেদন করিয়াছিল। তৃতীয় বারে মহাপুরুষের চক্ষুপথ অতিক্রম করা মাত্রই পৃথিবীতে প্রবেশ করিল। তাহা বর্ণনা করিবার জন্য এই গাথাটি কহিলেন:—

নিত্য ছিদ্র অন্বেষণকারী অকৃতজ্ঞ ব্যক্তিকে যদি
সমগ্র পৃথিবী দান করা যায় তথাপি তাহাকে
সন্তুষ্ট করিতে পারে না।

৩০। এই শীলব নাগরাজ জাতক কহিয়া, পরেও সেইরূপ কথা পুনঃপুনঃ উত্থাপিত হওয়াতে, ক্ষান্তিবাদী হওয়ার দরুন কলাবরাজ নিজে

পঠবি পবিট্ঠভাবং দীপেতুং খন্তিবাদীজাতকং, চুল্লধম্মপালভূতে অত্তনি অপরজ্ঝিত্বা মহাপতাপরাজভূতস্স তস্স পঠবিং পবিট্ঠভাবং দীপেতুং চুলধম্মপালজাতকঞ্চ কথেসি।

৩১। পঠবিং পবিট্ঠে পন দেবদত্তে মহাজনো হট্ঠতুট্ঠো ধজপটাকা কদলিযো উস্সাপেত্বা পুণ্ণঘটে ঠপেত্বা "লাভা বত নো*" তি মহন্তং ছনং অনুভোতি, তমত্থং ভগবতো আরোচেসুং। ভগবা—"ন ভিক্খবে, ইদানেব দেবদত্তে মতে মহাজনো তুস্সতি, পুব্বেপি তুস্সিযেবা"তি বত্বা সব্বজনস্স অপ্পিযে, চণ্ডে, ফরুসে বারাণসিযং পিঙ্গলরাজে নাম মতে মহাজনস্স তুট্ঠভাবং দীপেতুং—

---

অপরাধ করিয়া তাহার পৃথিবী প্রবেশ সম্বন্ধে বর্ণনা করিবার জন্য ক্ষান্তিবাদী জাতক কহিলেন। বোধিসত্ত্ব চুলধর্ম্মপাল হইয়া জন্মগ্রহণ করিলে তাঁহার প্রতি মহাপ্রতাপরাজা নিজে অপরাধ করিয়া পৃথিবীতে প্রবেশ করিয়াছিল, সেই সম্বন্ধে বর্ণনা করিতে যাইয়া চুলধর্ম্মপাল জাতক কহিলেন।

৩১। দেবদত্ত যখন পৃথিবীতে প্রবেশ করিলেন, তখন মনুষ্যেরা সন্তুষ্ট হইয়া ধ্বজা-পতাকা উড়াইল, কদলীবৃক্ষ গাড়িয়া দিল, পূর্ণঘট স্থাপন করিল। "আমাদের লাভ হইয়াছে" এই বলিয়া মহাউৎসব করিতে লাগিল। ভিক্ষুরা এই কথা ভগবানকে কহিলেন। ভগবান বলিলেন—"ভিক্ষুগণ, দেবদত্তের মৃত্যুতে লোকেরা এখন যে কেবল উৎসব করিতেছে তাহা নহে, পূর্ব্বেও উৎসব করিয়াছিল।" এই বলিয়া সকলের অপ্রিয়, উদ্ধত, নিষ্ঠুর বারাণসীরাজ পিঙ্গলের মৃত্যুতে জনগণের সন্তুষ্টিভাব বর্ণনা করিবার জন্য ভগবান এই গাথা দুইটি কহিলেন—

---

* সিঃ—জেঃ।

"সব্‌বো জনো হিংসিতো পিঙ্গলেন,
তস্মিং মতে পচ্চযা বেদিযন্তি।
পিযো নু তে আসি অকণ্‌হনেত্তো,
কস্মা নু ত্বং রোদসি দ্বারপাল ?"
"ন মে পিযো আসি অকণ্‌হনেত্তো,
ভাযামি পচ্চাগমনায় তস্‌স ;
ইতো গতো হিংসেয্য মচ্চুরাজং,
সো হিংসিতো আনযেয়্য পুন ইধতি।"

ইদং পিঙ্গলজাতকং কথেসি।

৩২। ভিক্‌খূ সত্থারং পুচ্ছিংসু—"ইদানি ভন্তে, দেবদত্তো কুহিং নিব্‌বত্তো"তি ?

---

পিঙ্গলের দ্বারা সকল মানুষ উৎপীড়িত ছিল, তাহার মৃত্যুতে জনগণ প্রত্যয বা অভিলাষ প্রকাশ করিতেছে। দ্বারপাল ! পিঙ্গল-লোচন কি তোমার প্রিয ছিল ? তুমি কেন রোদন করিতেছ ?"

"পিঙ্গল-লোচন আমার প্রিয় ছিলেন না, তাঁহার পুনরাগমনের ভযেই রোদন করিতেছি। এইলোক হইতে গিয়া তিনি যদি যমরাজকে হিংসা করেন তবে উপদ্রুত যমরাজ তাঁহাকে পুনঃ এইস্থানে আনয়ন করিতে পারেন।"

এইরূপে ভগবান এই পিঙ্গলজাতক কহিলেন।

৩২। ভিক্ষুরা ভগবানকে জিজ্ঞাসা করিলেন—"ভন্তে, এখন দেবদত্ত কোথায় উৎপন্ন হইযাছে ?"

"অবীচি মহানিবযে ভিক্খবে"তি।

"ভন্তে, ইধ তপ্পন্তো বিচরিত্বা পুন গন্ত্বা তপ্পনট্ঠানে যেব নিব্বত্তো"তি ?

"আম ভিক্খবে, পব্বজিতা বা হোন্তু গহট্ঠা বা পমাদ-বিহারিনো উভযত্থ তপ্পন্তি যেবা"তি বত্বা ইমং গাথমাহ :—

ইধ তপ্পতি পেচ্চ তপ্পতি
পাপকারী উভযত্থ তপ্পতি,
পাপং মে কতন্তি তপ্পতি
ভীযো তপ্পতি দুগ্গতিং গতো"তি। ১৭

৩৩। তত্থ—"ইধ তপ্পতী"তি—ইধ কম্মতপ্পনেন দোমনস্স-মত্তেন তপ্পতি।

---

"অবীচি মহানবকে ভিক্ষুগণ।"

"ভন্তে, সে ইহলোকে অনুতপ্ত হইয়া বিচবণ কবিয়াছে, পুনঃ ও কি অনুতপ্তস্থানেই যাইয়া উৎপন্ন হইল ?"

"হ্যাঁ ভিক্ষুগণ, যাহাবা প্রমত্ত হইয়া বাস কবে, তাহাবা প্রব্রজিত হউক অথবা গৃহী হউক, উভয স্থানেই তাহাবা অনুতপ্ত হয়।" এই বলিযা এই গাথাটি কহিলেন :—

"পাপী ইহলোক ও পবলোক উভযলোকেই—
মনস্তাপ ভোগ কবে। আমাব দ্বাবা পাপ কর্ম্ম কবা হইযাছে,
এই ভাবিযা সে অনুতপ্ত হয এবং দুর্গতি প্রাপ্ত হইযা
অধিকতব সন্তপ্ত হয।" ১৭

৩৩। তথায়—"ইহলোকে তাপ পায়"—ইহলোকে পাপকর্ম্ম কবিবাব সময় দৌর্ম্মনস্তেব দ্বাবা তাপ পায়।

"পেচ্চা"তি—পরলোকে পন বিপাকতপ্পনেন অতি দারুণেন অপায়দুক্খেন তপ্পতি।

"পাপকারী"তি—নানপ্পকারস্স পাপস্স কত্তা।

"উভয়ত্থা"তি—ইমিনা বুত্তপ্পকারেন তপ্পনেন উভয়ত্থ তপ্পতি নাম।

"পাপম্মে"তি—সো হি কম্মতপ্পনেন তপ্পন্তো পাপম্মে কতন্তি তপ্পতি তং অপ্পমত্তকং তপ্পনং, বিপাকতপ্পনেন পন তপ্পন্তো।

"ভীয্যো তপ্পতি দুগ্গতিং গতো"তি—অতি ফরুসেন তপ্পনেন অতিবিয় তপ্পতি।

গাথাপরিযোসানে বহূ সোতাপন্নাদয়ো অহেসুং, দেসনা মহাজনস্স সাত্থিকা জাতাতি।

---

"তাপ পরলোক"—পরলোকে বিপাকতাপে, অতি দারুণ অপায় দুঃখে তপ্ত হয়।

"পাপকারী"—নানা প্রকার পাপ কর্ম্মের কর্ত্তা।

"উভয়লোকে"—ইহ-পর-লোক, উক্ত প্রকার তাপের দ্বারা তপ্ত হয়।

"পাপ' করিয়াছি ব'লে মনে তাপ পায়"—সে 'পাপ কর্ম্ম করিয়াছি' বলিয়া পাপকর্ম্মের তাপে তপ্ত হয়। সে তাপ কিন্তু অত্যল্প মাত্র।

"দুর্গতি গমনে ততোধিক তাপ পায়"—দুর্গতি স্থানে গমন করিয়া অধিকতর নিদারুণ বিপাক-দুঃখ ভোগ করে।

গাথা অবসানে বহুলোক স্রোতাপন্ন ইত্যাদি হইয়াছিলেন, দেশনা জনগণের সার্থক হইয়াছিল।

## সুমনাদেবিয়া বত্থু। ১৩

"ইধ নন্দতী"তি ইমং ধম্মদেসনং সত্থা জেতবনে বিহরন্তো সুমনাদেবিং আরব্ভ কথেসি।

১। সাবত্থিযং হি দেবসিকং অনাথপিণ্ডিকস্স গেহে দ্বে ভিক্খু-সহস্সানি ভুঞ্জন্তি। তথা বিসাখায মহাউপাসিকায। সাবত্থিয়ং চ যো যো দানং দাতুকামো হোতি সো সো তেসং উভিন্নং ওকাসং লভিত্বাব করোতি। কিং কারণা? তুম্হাকং দানগ্গং অনাথপিণ্ডিকো বা বিসাখা বা আগতা"তি পুচ্ছিত্বা "নাগতা"তি বুত্তে সতসহস্সং বিস্সজ্জেত্বা কতদানম্পি "কিং দানং নামেতং"তি গরহন্তি। উভোপি তে ভিক্খুসংঘস্স রুচিং চ অনুচ্ছবিককিচ্চানি চ অতিবিয জানন্তি।

---

## সুমনাদেবীর উপাখ্যান। ১৩

"ইহলোকে নন্দিত হয়" এই ধর্ম্ম দেশনা ভগবান জেতবনে অবস্থান করিবার সময় সুমনাদেবীর কথা প্রসঙ্গে বলিয়াছিলেন।

১। শ্রাবস্তীতে অনাথপিণ্ডিকের গৃহে প্রতিদিন দুই হাজার ভিক্ষু ভোজন করেন। সেইরূপ মহাউপাসিকা বিশাখার গৃহেও। শ্রাবস্তীতে না-কি যাহারা দান দিতে ইচ্ছা করেন, তাঁহারা অনাথ পিণ্ডিক ও বিশাখা এই দুই জনের অবকাশ লইয়া দানকার্য্য আরম্ভ করেন। কেন না লোকেরা জিজ্ঞাসা করেন—"তোমাদের দানকার্য্যে অনাথপিণ্ডিক অথবা বিশাখা আসিয়াছেন কি না?" যদি আসেন নাই" বলিয়া বলেন, তাহা-হইলে শত সহস্র টাকা ব্যয় করিয়া দান করিলেও "সেই আবার একটা কি দান!" বলিয়া উপহাস করেন। তাঁহারা উপাসক উপাসিকা দুইজনেই ভিক্ষুসংঘের অভিরুচি ও অনুরূপ কাজ সম্বন্ধে খুব ভাল জানেন।

তেসু বিচারেন্তেসু ভিক্‌খূ চিত্তরূপং ভুঞ্জন্তি, তস্মা সব্বে দানং দাতু-কামা তে গহেত্বাব গচ্ছন্তি। ইতি তে অত্তনো ঘরে ভিক্‌খূ পরিবিসিতুং ন লভন্তি। ততো বিসাখা—"কো নু খো মম ঠানে ঠত্বা ভিক্‌খুসঙ্ঘং পরিবিসিস্সতী"তি উপধারেন্তী পুত্তস্স ধীতরং দিস্বা তং অত্তনো ঠানে ঠপেসি। সা তস্সা নিবেসনে ভিক্‌খুসঙ্ঘং পরিবিসতি। অনাথপিণ্ডিকোপি মহাসুভদ্দং নাম জেট্‌ঠধীতরং ঠপেসি। সা ভিক্‌খূনং বেয্যাবচ্চং করোন্তী, ধম্মং সুণন্তী' সোতাপন্না হুত্বা পতিকুলং অগমাসি। ততো চুল্লসুভদ্দং ঠপেসি। সাপি তথেব করোন্তী, সোতাপন্না হুত্বা পতিকুলং গতা।

২। অথ সুমনাদেবীং নাম কণিট্‌ঠ ধীতরং ঠপেসি।

---

ভিক্ষুদের খাবার সময় সেখানে যদি তাঁহারা বিচরণ করেন, তাহা হইলে ভিক্ষুরা যথারুচি আহার করিতে পারেন। তাই সকলে দান দিবার ইচ্ছায় তাঁহাদিগকে লইয়া যান। এই হেতু তাঁহারা নিজের ঘরে ভিক্ষুদের পরি-বেশন করিতে পারেন না। তাই বিশাখা চিন্তা করিলেন—"আমার স্থানে কে থাকিয়া ভিক্ষুগণকে পরিবেশন করিবে?" এই চিন্তা করতঃ তাঁহার পুত্রের কন্যাকে উপযুক্ত মনে করিয়া তাঁহাকে নিজের কাজে নিযুক্ত করি-লেন। তিনি তাঁহার ঘরে ভিক্ষুসংঘকে পরিবেশন করিতে লাগিলেন। অনাথপিণ্ডিকও তাঁহার মেয়ে মহাসুভদ্রাকে তাঁহার কাজের ভার অর্পন করিলেন এই অবসরে মহাসুভদ্রা ধর্ম্মকথা শুনিয়া স্রোতাপত্তি ফল লাভ করিলেন। অনন্তর তিনি স্বামীর ঘরে চলিয়া আসিলেন। তৎপর তাঁহার কন্যা ছোট সুভদ্রার উপর এই কাজের ভার অর্পন করিলেন। তিনিও সেইরূপ ভাবে ভিক্ষুদের পরিচর্য্যা করিতে করিতে স্রোতাপন্ন হইয়া পতিকূলে চলিয়া গেলেন।

২। অতঃপর তাহার ছোট মেয়ে সুমনাদেবীকে এই কাজে নিযুক্ত করিলেন।

সা পন সকদাগামিফলং পত্বা কুমারিকার হুত্বা তথারূপেন অফাস্থকেন আতুরা আহারুপচ্ছেদং কত্বা পিতরং দট্ঠুকামা হুত্বা পক্কোসাপেসি। সো একস্মিং দানগ্গে তস্সা সাসনং সুত্বার আগন্ত্বা—"কিং অম্ম স্থমনে?"তি আহ।

সাপি নং আহ—"কিং তাত কণিট্ঠভাতিকা"তি?

"বিপ্পলপসি অম্মা"তি?

"ন বিপ্পলপামি কণিট্ঠভাতিকা"তি।

"ভাযসি অম্মা"তি?

"ন ভাযামি কণিট্ঠভাতিকা"তি।

৩। এত্তকং বত্বাযেব পন সা কালমকাসি। সো সোতাপন্নোপি সমানো সেট্ঠিধীতরি উপ্পন্নসোকং অধিবাসেতুং অসক্কোন্তো ধীতু সরীরকিচ্চং কারেত্বা রোদন্তো সত্থু সন্তিকং গন্ত্বা "কিং গহপতি,

---

ইনি সকৃদাগামী ফল লাভ করিলেন। ইনি না-কি কুমারী অবস্থাতেই ছিলেন। এসময় তাঁহার রোগ হয়, রোগাবস্থায় আহারে অনিচ্ছা প্রকাশ করিলেন। মৃত্যুর আসন্ন কাল বুঝিয়া পিতাকে দেখিবার ইচ্ছায় ডাকাইয়া পাঠাইলেন। তখন অনাথপিণ্ডিক ছিলেন এক নিমন্ত্রণ গৃহে। তিনি মেয়ের রোগসংবাদ শুনিযাই চলিযা আসিলেন। আসিয়া মেয়েকে জিজ্ঞাসা করিলেন—"মা স্থমনে, তুমি কি বলিতে চাও?"

মেয়েও তাঁহাকে কহিলেন—"কি বলিতেছ কনিষ্ঠভ্রাতা?"

"মা প্রলাপ বকিতেছ?"

"না, প্রলাপ বকিতেছিনা কনিষ্ঠভ্রাতা।"

"ভয় পাইতেছ মা?"

"না, ভয় পাইতেছিনা কনিষ্ঠভ্রাতা।"

৩। এতদূর বলিযাই তাঁহার মৃত্যু হইল। শ্রেষ্ঠী স্রোতাপন্ন হইলেও মেয়ের মৃত্যুতে শোক সম্বরণ করিতে পারিলেন না। মেয়ের অন্ত্যেষ্টিক্রিয়া সম্পাদন করিয়া কাঁদিতে কাঁদিতে ভগবানের নিকট উপস্থিত হইলেন।

দুক্‌খি দুম্মনো অস্সুমুখো রুদমানো উপাগতোসী”তি বুত্তে—

“ধীতা মে ভন্তে! সুমনাদেবী কালকতা”তি আহ।

“অথ কস্মা সোচসি? ননু সব্‌বেসং একংসিকং মরণং”তি?

“জানামেতং ভন্তে, এবরূপা পন মে হিরোত্তপ্পসম্পন্না ধীতা, সা মরণকালে সতিং পচ্চুপট্‌ঠাপেতুং অসক্কোন্তী বিপ্পলপমানা মতাতি মে অনপ্পকং দোমনস্‌সং উপ্পজ্জতী”তি।

“কিং পন তায কথিতং মহাসেট্‌ঠী”তি?

“অহং তং ভন্তে, ‘অম্ম সুমনে’তি আমন্তেসিং, অথ মং আহ ‘কিং তাত কণিট্‌ঠ ভাতিকা”তি? ততো “বিপ্পলপসি অম্মা”তি? “ন বিপ্পলপামি কণিট্‌ঠভাতিকা”তি। “ভাযসি অম্মা”তি?

---

ভগবান তাঁহকে কহিলেন—“কি গৃহপতি, তুমি যে দুঃখিত মনে, অশ্রু-মুখে কাঁদিতে কাঁদিতে আসিতেছ?” এইরূপ বলিলে শ্রেষ্ঠী কহিলেন—“আমার মেয়ে ভন্তে, সুমনাদেবী মারা গিয়াছে।”

“তবে সেই জন্য এত অনুশোচনা কেন? তুমি কি জান না, সকলেরই মৃত্যু একান্ত অনিবার্য্য?”

“তাহা-ত জানি ভন্তে, আমার মেয়ে যে ছিল লজ্জাশীলা, পাপকে বড ভয় করিত; আমার এরূপ মেয়ে না-কি মরণকালে স্মৃতি ঠিক রাখিতে পারিল না, প্রলাপ বকিতে বকিতেই মারা গেল, তাই আমার অন্তরে বড দুঃখ উৎপন্ন হইতেছে।”

“তোমার মেয়ে কি বলিয়াছিল মহাশ্রেষ্ঠি?”

“আমি ভন্তে, তাহাকে ‘মা সুমনে’ বলিয়া ডাকিলাম, সে আমাকে জবাব দিল—‘কি কনিষ্ঠ ভ্রাতা।’ তৎপরে আমি বলিলাম—‘প্রলাপ বকিতেছ মা?’ ‘না, প্রলাপ বকিতেছি না কনিষ্ঠভ্রাতঃ।’ [illegible]

"ন ভায়ামি কণিট্ঠ ভাতিকা"তি। এত্তকং বত্বা কালমকাসী"তি।

৪। অথ নং ভগবা আহ—"ন তে মহাসেট্ঠি ধীতা বিপ্পলপতী"তি।

"অথ কস্মা এবমাহা"তি?

"কণিট্ঠত্তাযেব, ধীতা হি তে গহপতি মগ্গফলেহি তযা মহল্লিকা, ত্বং হি সোতাপন্নো, ধীতা পন তে সকদাগামিনী, সা মগ্গফলেহি মহল্লিকত্তা এবমাহা"তি।

"এবং ভন্তে"তি?

"এবং গহপতী"তি।

"ইদানিং কুহিং নিব্বত্তা ভন্তে"তি?

"তুসিতভবনে গৃহপতী"তি বুত্তে—

"ভন্তে, মম ধীতা ইধ ঞাতকানং অন্তরে নন্দমানা বিচরিত্বা

---

'না ভয় পাইতেছি না কনিষ্ঠ ভ্রাতা। এতদূর বলিয়া মারা গেল।"

৪। অতঃপর ভগবান তাঁহাকে কহিলেন—"মহাশ্রেষ্ঠি তোমার মেয়ে প্রলাপ বকে নাই।"

"তবে এরূপ বলিল কেন?"

"তুমি কনিষ্ঠ বলিয়াই, তোমার কন্যা মার্গফল হিসাবে তোমা হইতে বড়। তুমি নাকি স্রোতাপন্ন, তোমার মেয়ে হইল সকৃদাগামিনী, সে মার্গফলের দ্বারা তোমার বড় বলিয়াই এইরূপ কহিয়াছে।"

"তাই নাকি ভন্তে?"

"হাঁ, গৃহপতি। তাই আর কি।"

"ভন্তে, এখন সে কোথায় উৎপন্ন হইয়াছে?"

"তুষিত ভবনে গৃহপতি।"

"ভন্তে, আমার মেয়ে এখানে জ্ঞাতিগণের মধ্যে আনন্দ মনে বিচরণ করিয়া

ইতো গন্ত্বাপি নন্দনট্‌ঠানেযেব নিব্‌বত্তা"তি ?

অথ নং সত্থা—"আম গহপতি, অপ্পমত্তা নাম গহট্‌ঠা বা পব্‌বজিতা বা ইধলোকে চ পবলোকে চ নন্দন্তি যেবা"তি বত্বা ইমং গাথমাহ ঃ—

"ইধনন্দতি পেচ্চ নন্দতি কতপুঞ্‌ঞো উভযত্থ নন্দতি,
পুঞ্‌ঞম্মে কতন্তি নন্দতি ভিয্যো নন্দতি সুগ্‌গতিং গতো"তি। ১৮

৫। তত্থ—"ইধা"তি—ইধলোকে কম্মনন্দনেন নন্দতি।
"পেচ্চা"তি—পবলোকে বিপাক নন্দনেন নন্দতি।
"কতপুঞ্‌ঞো"তি—নানপ্পকাবস্‌স পুঞ্‌ঞস্‌স কত্তা।

---

পুনঃ এখান হইতে যাইয়াও আনন্দময় স্থানেই উৎপন্ন হইল ?"

অতঃপব ভগবান তাঁহাকে কহিলেন—"হাঁ গৃহপতি, যাহাবা অপ্রমত্ত হইয়া বাস করে তাহাবা গৃহী হউক অথবা প্রব্রজিত হউক, তাহাবা ইহলোকেও আনন্দিত হয় পবলোকেও আনন্দিত হয়।" এই বলিয়া ভগবান এই গাথাটি কহিলেন ঃ—

কৃতপুণ্য ব্যক্তি ইহলোক ও পবলোক উভয়ত্রই আনন্দিত
হন। আমাব দ্বাবা পুণ্য কর্ম্ম কবা হইযাছে, ইহা স্মবণ
কবিযা তিনি আনন্দিত হন এবং সুগতি প্রাপ্ত হইয়া
তিনি আবও পরমানন্দ লাভ কবেন। ১৮

৫। তথায় "ইহলোকে"—ইহলোকে আনন্দিত হয়।
"পবলোকে"—পবলোকে বিপাক আনন্দে আনন্দিত হয।
"কৃতপুণ্যব্যক্তি"—নানা প্রকাব পুণ্যকর্ম্মেব কর্ত্তা।

"উভযত্থা"তি ইধ কতং মে কুসলং, অকতং পাপন্তি নন্দতি; পরত্থ বিপাকং অনুভবন্তো নন্দতি।

"পুঞ্ঞং মে"তি—ইধ নন্দন্তো পন পুঞ্ঞং মে কতন্তি সোমনস্সমত্তকেন বা কম্মনন্দনং উপাদায নন্দতি।

"ভীয্যো"তি—বিপাক নন্দনেন পন সুগতিং গতো সত্তপঞ্ঞাস বস্সকোটিযো সট্ঠিঞ্চ বস্সতসহস্সানি দিব্বসম্পত্তিং অনুভবন্তো তুসিতপুরে অতিবিয নন্দতী"তি।

গাথাপরিযোসানে বহূ সোতাপন্নাদযো অহেসুং। মহাজনস্স সাত্থিকা ধম্মদেসনা জাতা'তি।

---

"উভয় লোক"—ইহলোকে কুশল করিয়াছি, অকুশল করি নাই, এই মনে করিয়া আনন্দিত হয়, পরলোকে কুশল কর্ম্মের ফল অনুভব করিয়া আনন্দিত হয়।

"আমি পুণ্য করিয়াছি"—ইহলোকে আনন্দিত হইবার কারণ হইতেছে—'আমি পুণ্যকাজ করিয়াছি' এই সৌমনস্যের দ্বারা অথবা কর্ম্ম আনন্দের দ্বারা আনন্দিত হয়।

"অধিক"—বিপাক নন্দন হইল—দেবলোকে যাইয়া সাতপঞ্চাশ কোটি ষাটি লক্ষ বৎসর যাবৎ দিব্য সম্পত্তি অনুভব করত তুষিত পুরে অধিকতর আনন্দ পায়।

গাথা শেষ হইলে বহুজন স্রোতাপন্নাদি ফল প্রাপ্ত হইলেন। সমবেত মনুষ্যগণের পক্ষে ধর্ম্মদেশনা সার্থক হইয়াছিল।

## দ্বে সহায়ক ভিক্খূনং বত্থু। ১৪

"বহুম্পি চে"তি ইমং ধম্মদেসনং সত্থা জেতবনে রিহরন্তো দ্বে সহাযকে আবব্ভ কথেসি।

১। সাবত্থিবাসিনো হি দ্বে কুলপুত্তা সহাযকা বিহারং গন্ত্বা সত্থু ধম্মদেসনং সুত্বা কামে পহায় সাসনে উরং দত্বা পব্বজিত্বা পঞ্চ বস্সানি আচরিযুপজ্ঝাযানং সন্তিকে বসিত্বা সত্থারং উপসংকমিত্বা সাসনে ধুরং পুচ্ছিত্বা বিপস্সনাধুরঞ্চ গন্থধুরঞ্চ বিত্থারতো সুত্বা একো তাব "অহন্ভন্তে, মহল্লককালে পব্বজিতো, ন সক্খিস্সামি গন্থধুরং পূরেতুং, বিপস্সনাধুরং পন পূরেস্সামী"তি যাব অরহত্তা

---

## দুই বন্ধু ভিক্ষুর উপাখ্যান। ১৪

"বহুও" এই ধর্ম্মদেশনা ভগবান জেতবনে অবস্থান করিবার সময় দুই বন্ধুর কথা প্রসঙ্গে বলিয়াছিলেন।

১। শ্রাবস্তীবাসী দুইজন কুলপুত্র বন্ধুতাসূত্রে আবদ্ধ ছিলেন। একদিন উভয়ে বিহারে যাইয়া ভগবানের মুখে ধর্ম্মকথা শুনিলেন। তাঁহারা ধর্ম্ম শুনিয়া কামলালসা বর্জ্জন দিয়া অতি শ্রদ্ধার সহিত বুদ্ধ শাসনে প্রব্রজ্যা গ্রহণ করিলেন। পাঁচ বৎসর যাবৎ তাঁহারা আচার্য্য উপাধ্যায়ের নিকট বাস করবার পর একদিন ভগবানের নিকট উপস্থিত হইয়া বুদ্ধ শাসনে কয়টি ধুর তাহা জিজ্ঞাসা করিলেন। বিদর্শন ধুর ও গ্রন্থধুরের কথা বিস্তারিত ভাবে শুনিয়া প্রথমত একজন কহিলেন—"ভন্তে, আমি অধিক বয়সে প্রব্রজ্যা নিয়াছি, তাই গ্রন্থধুর পূর্ণ করিতে পারিব না, বিদর্শন ধুরই পূর্ণ করিব। বিদর্শন সম্বন্ধে বর্ণনা করিবার জন্য তিনি ভগবানের নিকট প্রার্থনা করিলেন। ভগবানও তিনি যাহাতে অর্হত্ব লাভ করিতে পারেন,

বিপস্‌সনং কথাপেত্বা ঘটেন্তো বায়মন্তো সহ পটিসম্ভিদাহি অরহত্তং পাপুণি।

২। ইতরো পন "অহং গন্থধুরং পূরেস্‌সামী"তি অনুক্কমেন তেপিটকং বুদ্ধবচনং উগ্‌গণ্‌হিত্বা গতগতট্‌ঠানে ধম্মং দেসেতি, সরভঞ্‌ঞং ভণতি, পঞ্চন্নং ভিক্‌খুসতানং ধম্মং বাচেন্তো বিচরতি অট্‌ঠারসন্নং মহাগণানং আচরিযো অহোসি। ভিক্‌খূ সত্থু সন্তিকে কম্মট্‌ঠানং গহেত্বা ইতরস্‌স থেরস্‌স বসনট্‌ঠানং গন্ত্বা তস্‌সোবাদে ঠত্বা অরহত্তং পত্বা থেরং বন্দিত্বা—"সত্থারং দট্‌ঠুকামম্‌হা"তি বদন্তি।

থেরো—"গচ্ছথাবুসো, মম বচনেন সত্থারং বন্দিত্বা অসীতি মহাথেরে বন্দথ, সহাযকত্থেরম্পি মে অম্‌হাকং আচরিযো তুম্‌হে বন্দতী'তি বন্দথা"তি।

---

ততদূর বর্ণনা করিয়া কহিলেন। তিনিও বিশেষ ভাবে চেষ্টা করিয়া প্রতিসম্ভিদার সহিত অর্হত্ব লাভ করিলেন।

২। অপর ভিক্ষু চিন্তা করিলেন—"আমি গ্রন্থধুর পূর্ণ করিব।" অনুক্রমে তিনি ত্রিপিটক বুদ্ধবচন শিক্ষা করিলেন। তিনি যেখানে যান মধুর স্বরে ধর্ম্মদেশনা করেন। পাঁচশত ভিক্ষুকে তিনি ধর্ম্ম শিক্ষা দেন, আঠারটি মহাগণের (পরিষদের) আচার্য্য ছিলেন। ভিক্ষুরা ভগবানের নিকট কর্ম্মস্থান গ্রহণ করিয়া অপর অর্হৎ-স্থবিরের নিকট যাইতেন এবং তাঁহার উপদেশ মত চলিয়া অর্হত্ব প্রাপ্ত হইতেন। অতঃপর তাঁহারা স্থবিরকে বন্দনা করিয়া বলিতেন—"ভগবানকে আমরা দেখিতে ইচ্ছা করি।"

স্থবির তাঁহাদিগকে কহিতেন—"যাও আবুস, তোমরা আমার হইয়া ভগবানকে বন্দনা করিও, তৎপর আশিজন মহাশ্রাবককে বন্দনা করিও। আমার বন্ধু স্থবিরের নিকট যাইয়াও "আমাদের আচার্য্য আপনাকে বন্দনা করিতেছেন" এই বলিয়া বন্দনা করিও।"

৩। তে বিহারং গন্ত্বা সত্থারঞ্চ থেরে চ বন্দিত্বা "ভন্তে, অম্হাকং আচরিযো তুম্হে বন্দতী"তি বুত্তে ইতরেন চ "কো নাম এসো"তি বুত্তে "তুম্হাকং সহাযকভিক্‌খু ভন্তে"তি বদন্তি। এবং থেরে পুনপ্পুনং সাসনং পহিনন্তে সো ভিক্‌খু থোকং কালং সহিত্বা অপরভাগে সহিতুং অসক্কোন্তো "অম্হাকং আচরিযো তুম্হে বন্দতী"তি বুত্তে "কো এসো"তি বত্বা "তুম্হাকং সহাযকভিক্‌খূ"তি বুত্তে "কিম্পন তুম্হেহি তস্স সন্তিকে গহিতং, কিং দীঘনিকাযাদিসু অঞ্ঞতরো নিকাযো, তীসু পিটকেসু একং পিটকং"তি বত্বা "চতুপ্পদিকম্পি গাথং ন জানাতি, পংসুকূলং গহেত্বা পব্বজিতকালেযেব অরঞ্ঞং পবিট্ঠো, বহূ বত অন্তেবাসিকে লভি, তস্স আগতকালে মযা পঞ্হং পুচ্ছিতুং বট্টতী"তি চিন্তেসি।

---

৩। তাঁহারা বিহারে যাইয়া ভগবান ও স্থবিরদিগকে বন্দনা করিয়া কহিলেন—"ভন্তে, আমাদের আচার্য্য আপনাদিগকে বন্দনা করিতেছেন।" ভিক্ষুরা এইরূপ বলিলে স্থবিরের বন্ধুভিক্ষু জিজ্ঞাসা করিলেন—"সে কে ?" স্থবির এইরূপ বলিলে ভিক্ষুরা কহিলেন—"আপনার বন্ধু ভিক্ষু ভন্তে।" এইরূপে স্থবির পুনঃপুন সংবাদ পাঠাইলে সেই ভিক্ষু দীর্ঘদিন এই সংবাদ সহ্য করিতে পারিলেন না। পুনরায় "আমাদের আচার্য্য আপনাকে বন্দনা করিতেছেন" এই কথা বলিলে, তিনি কহিলেন—"সে কে ?" "আপনার বন্ধু ভিক্ষু।" "তোমরা তাহার নিকট হইতে কি শিক্ষা করিয়াছ ? দীর্ঘনিকায়াদির মধ্যে কোন্ নিকায় ? ত্রিপিটকের মধ্যে কোন পিটক ?" ইত্যাদি বলিয়া চিন্তা করিলেন—"সে চারি পদ যুক্ত একটা গাথাও জানে না, পংশুকূল অঙ্গ লইয়া প্রব্রজিত কাল হইতেই অরণ্যে প্রবেশ করিয়াছে, এখন ত দেখিতেছি বহুশিষ্য জুটাইয়া ফেলিয়াছে। সে আসিলে আমি প্রশ্ন জিজ্ঞাসা করিব।"

৪। অথাপবভাগে থেবো সত্থাবং দট্‌ঠুমাগতো সহাযকথেবস্‌স সন্তিকে পত্তচীববং ঠপেত্বা গন্ত্বা সত্থাবং চেব অসীতিমহাথেবে চ বন্দিত্বা সহাযকস্‌স বসনট্‌ঠানং পচ্চাগমি। অথস্‌স সো বত্তং কাবেত্বা সমপ্পমাণং আসনং গহেত্বা পঞ্‌হং পুচ্ছিস্‌সামী'তি নিসীদি। তস্মিং খণে সত্থা—"এস এবরূপং মম পুত্তং বিহেঠেত্বা নিবযে নিব্‌ব-ত্তেয্যা"তি তস্মিং অনুকম্পায বিহাবচাবিকং চবন্তো বিয তেসং নিসিন্নট্‌ঠানং গন্ত্বা পঞ্‌ঞত্তে বুদ্ধাসনে নিসীদি।

তত্থ তত্থ নিসীদন্তা হি ভিক্‌খূ বুদ্ধাসনং পঞ্‌ঞাপেত্বাব নিসীদন্তি। তেন সত্থা পকতিপঞ্‌ঞত্তে যেব আসনে নিসীদি।

---

৪। অনন্তব একদিন স্থবিব ভগবানকে দেখিবার জন্য আসিলেন। বন্ধুস্থবিবেব নিকট পাত্রচীবব বাখিয়া, যাইযা ভগবানকে বন্দনা কবিলেন। পরে আশিজন মহাস্থবিবকে বন্দনা কবিযা বন্ধুর আবাসে ফিবিয়া আসি-লেন। অতঃপব আবাসিক ভিক্ষু আগন্তুক-ব্রত সম্পাদনেব পব সমান আসন লইয়া "প্রশ্ন জিজ্ঞাসা কবিব" এই মনে কবিযা বসিলেন। তখন ভগবান তাহা জানিতে পাবিযা চিন্তা কবিলেন—"এই ভিক্ষু আমার এই-রূপ পুত্রকে তুচ্ছ তাচ্ছল্য করিয়া নরকে উৎপন্ন হইবে।" এই ভাবিয়া ভগবান তাঁহাব প্রতি অনুকম্পা পববশ হইয়া যেন বিহার চাবিকায় বিচবণ করিতেছেন এইরূপ ভাবে যাইয়া তাঁহাদেব উপবিষ্ট স্থানে উপস্থিত হইলেন এবং প্রজ্ঞাপ্ত বুদ্ধাসনে উপবেশন করিলেন।

যে কোন স্থানে ভিক্ষুবা বসিবার সময় বুদ্ধেব জন্য স্বতন্ত্র আসন একখানা প্রস্তুত কবিয়াই বসেন। তাই ভগবান আসিয়া তাঁহাব জন্য স্থাপিত নির্দিষ্ট আসনেই বসিলেন।

৫। নিসজ্জ খো পন গন্থিকভিক্‌খুং পঠমজ্ঝানে পঞ্‌হং পুচ্ছিত্বা তস্মিং কথিতে দুতিযজ্ঝানং আদিং কত্বা অট্‌ঠসুপি সমাপত্তীসু রূপারূপে চ পঞ্‌হং পুচ্ছি, ইতরো সব্বং কথেসি।

অথ নং সোতাপত্তিমগ্‌গে পঞ্‌হং পুচ্ছি। ইতরো কথেতুং নাসক্‌খি। ততো খীণাসবথেরং পুচ্ছি। থেরো কথেসি। সত্থা "সাধু সাধু ভিক্‌খূ"তি অভিনন্দিত্বা সেসমগ্‌গেসুপি পটিপাটিয়া পঞ্‌হং পুচ্ছি, গন্থিকো একম্পি কথেতুং নাসক্‌খি, খীণাসবো পুচ্ছিতং পুচ্ছিতং কথেসি। সত্থা চতূসু ঠানেসু তস্স সাধুকারং অদাসি। তং সুত্বা ভুম্মদেবে আদিং কত্বা যাব ব্রহ্মলোকা সব্‌বদেবতা চেব নাগসুপণ্ণা চ সাধুকারমদংসু।

---

৫। ভগবান বসিয়াই নাকি ত্রিপিটকধারী ভিক্ষুকে প্রথম ধ্যান সম্বন্ধে প্রশ্ন জিজ্ঞাসা করিলেন। তাহার উত্তর প্রদান করিলে, দ্বিতীয় ধ্যানাদি অষ্ট সমাপত্তি ও রূপারূপ ধ্যান সম্বন্ধে প্রশ্ন জিজ্ঞাসা করিলেন। ইনি সমস্ত প্রশ্নের উত্তর দিলেন।

অতঃপর ভগবান তাঁহাকে স্রোতাপত্তি মার্গ সম্বন্ধে প্রশ্ন জিজ্ঞাসা করিলেন। ইনি উত্তর দিতে পারিলেন না। তৎপর অর্হত স্থবিরকে জিজ্ঞাসা করিলেন। স্থবির উত্তর দিলেন। ভগবান "সাধু। সাধু!! ভিক্ষু" বলিয়া তাঁহাকে অভিনন্দিত করিলেন। তৎপর অন্যান্য মার্গ সম্বন্ধেও পাটিপাটি প্রশ্ন জিজ্ঞাসা করিলেন। গ্রন্থধারী ভিক্ষু একটি প্রশ্নেরও উত্তর দিতে পারিলেন না। কিন্তু ক্ষীণাস্রব ভিক্ষু জিজ্ঞাসিত প্রশ্ন সকলের উত্তর প্রদান করিলেন। ভগবান চারি স্থানেই তাঁহাকে সাধুবাদ প্রদান করিলেন। তাহা শুনিয়া ভূমিবাসী দেবতা হইতে আরম্ভ করিয়া ব্রহ্মলোক পর্য্যন্ত সমস্ত দেবগণ এবং নাগ-সুপর্ণেরাও সাধুবাদ প্রদান করিলেন।

৬। তং সাধুকারং সুত্বা তস্স অন্তেবাসিকা চেব সদ্ধিবিহারিনো চ সত্থারং উজ্ঝাযিংসু—"কিং নামেতং সত্থারা কতং, কিঞ্চি অজানন্তস্স মহল্লকত্থেরস্স চতূসু ঠানেসু সাধুকারং অদাসি, অম্হাকং পনাচরিয়স্স সব্বপরিযত্তিধরস্স পঞ্চন্নং ভিক্খুসতানং পামোক্খস্স পসংসামত্তম্পি ন করী"তি।

অথ নে সত্থা—"কিং নামেতং ভিক্খবে, কথেথা"তি পুচ্ছিত্বা তস্মিং অত্থে আরোচিতে ভিক্খবে, তুম্হাকং আচরিযো মম সাসনে ভতিযা গাবো রক্খণক সদিসো। ময্হং পন পুত্তো যথা রুচিযা পঞ্চগোরসে পরিভুঞ্জনকে সামিসদিসো"তি বত্বা ইমা গাথা অভাসি—

---

৬। সেই সাধুবাদ শুনিয়া গ্রন্থধারী ভিক্ষুর শিষ্য ও তাঁহার সঙ্গী ভিক্ষুরা ভগবান সম্বন্ধে কাণাঘুষা করিতে লাগিলেন—"ভগবান একি করিলেন, এই বৃদ্ধ স্থবির কিছুই জানেন না, অথচ তাঁহাকে চারিবার সাধুবাদ দিলেন, আর আমাদের আচার্য্য যিনি নাকি সমস্ত ত্রিপিটক ধারণ করেন, পাঁচশত ভিক্ষুর প্রমোক্ষ, তাঁহাকে প্রশংসা মাত্রও করিলেন না।"

অতঃপর ভগবান তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন—"ভিক্ষুগণ, তোমরা কি বলিতেছ?" ভিক্ষুরা সেই কথা বলিলে ভগবান কহিলেন—"ভিক্ষুগণ, তোমাদের আচার্য্য আমার শাসনে বেতন ভোগী গোপালকের মত। আমার পুত্র কিন্তু যথারুচি পঞ্চ গোরস পরিভোগকারী স্বামী সদৃশ।" এই বলিয়া এই গাথা দুইটি বলিলেন—

"বহুম্পি চে সহিতং ভাসমানো
ন তক্কবো হোতি নবো পমত্তো,
গোপোব গাৰো গণযং পবেসং
ন ভাগবা সামঞ্ঞস্স হোতি।" ১৯

"অপ্পম্পি চে সহিতং ভাসমানো
ধম্মস্স হোতি অনুধম্মচাবী,
বাগঞ্চ দোসঞ্চ পহায মোহং
সম্মপ্পজানো সুবিমুত্তচিত্তো ;
অনুপাদিযানো ইধ বা হুবং বা
স ভাগবা সামঞ্ঞস্স হোতী"তি। ২০

৭। তত্থ—"সহিতং"তি—তেপিটকস্স বুদ্ধবচনস্সেতং নামং। তং আচবিযে উপসংকমিত্বা উগ্‌গণ্‌হিত্বা বহুম্পি পবেসং "ভাসমানো"

---

"রাখাল যেমন পবেব গাভী গণনা কবিযাই
গো-বসেব অধিকাবী হয না, সেইরূপ যে
প্রমত্ত ব্যক্তি বহু সাহিত্য ( ধর্ম্মগ্রন্থ ) আবৃত্তি
কবে অথচ স্বযং তদনুরূপ আচবণ কবে না
সেও তেমনি শ্রামণ্যেব অধিকাবী হয না।" ১৯

যিনি অল্পমাত্র ধর্ম্মগ্রন্থ আবৃত্তি কবিযাও ধর্ম্মানুকূল জীবন গঠন কবেন এবং বাগ, দ্বেষ ও মোহ পরিহাব পূর্ব্বক প্রজ্ঞাবান ও বিমুক্ত চিত্ত হইযা ঐহিক বা পাবত্রিক কিছুতেই আকৃষ্ট হন না ; তিনিই প্রকৃত শ্রামণ্যেব অধিকাবী।" ২০

৭। তথায়—"সাহিত্য"—ইহা ত্রিপিধক বুদ্ধ বচনেব নাম। আচার্য্যেব নিকট উপস্থিত হইযা তাহা শিক্ষা কবতঃ অধিকতবরূপে পবকে বলিলেও

বাচেন্তো, তং ধম্মং সুত্বা যং কারকেন পুগ্গলেন কত্তব্বং তং করো ন হোতি। কুক্কুটস্স পক্খপহরণমত্তম্পি অনিচ্চাদি বসেন যোনিসোমনসিকারং নপ্পবত্তেতি, এসো যথানাম দিবসং ভতিয়া গাবো রক্খন্তো গোপো পাতরো পটিচ্ছিত্বা সাযং গণেত্বা সামিকানং নিয্যাদেত্বা দিবসভতিমত্তং গণ্হাতি, যথারুচিযা পন পঞ্চগোরসে পরিভুঞ্জিতুং ন লভতি, এবমেব কেবলং অন্তেবাসিকানং সন্তিকা বত্তপটিবত্তকরণমত্তস্স ভাগী হোতি, সামঞ্ঞস্স পন ভাগী ন হোতি। যথা পন গোপালকেন নিয্যাদিতানং গুন্নং গোরসং সামিকাব পরিভুঞ্জন্তি, তথা তেন কথিতং ধম্মং সুত্বা কারকপুগ্গলা যথানুসিট্ঠং পটিপজ্জিত্বা কেচি পঠজ্ঝানাদীনি পাপুণন্তি, কেচি বিপস্সনং বড্ঢেত্বা মগ্গফলানি পাপুণন্তীতি—গোসামিকা গোরসস্সেব সামঞ্ঞস্স ভাগিনো হোন্তি। ইতি সত্থা সীলসম্পন্নস্স বহুস্সুতস্স

---

শিক্ষা দিলে সেই ধর্ম্ম শুনিয়া, মানবের যে একটা কর্ত্তব্য কাজ আছে সেই রূপ কিছু করা হয় না। মুরগীর পক্ষ প্রহারণ সময় মাত্রও অনিত্যাদি বশে চিত্তের সম্যক একাগ্রতা লাভ করা যায় না। যেমন দৈনিক বেতন ভোগী গরু রক্ষাকারী গোপালক প্রাতে গরু বুঝিয়া লইযা আবার সন্ধ্যার সময় গরু গণনা করিয়া স্বামীকে আনিয়া দেয় এবং দিনের বেতন গ্রহণ করে, কিন্তু যথারুচি পঞ্চগোরস পরিভোগ করিতে পারে না, সেইরূপ গ্রন্থধারী ভিক্ষুও কেবল শিষ্যদের নিকট হইতে মাত্র ব্রত-প্রতিব্রতেরই ভাগী হয়, কিন্তু শ্রামণ্য ধর্ম্মের ভাগী হইতে পারে না। যেমন গোপালক গরু আনিয়া গচ্ছিত করিয়া দিলে, স্বামীই সেই গোরস পরিভোগ করে, সেইরূপ তাহাদের কথিত ধর্ম্ম শুনিয়া কর্ম্মীলোকেরা যথানুশাসিত মতে প্রতিপালন করিয়া কেহ কেহ প্রথম ধ্যানাদি প্রাপ্ত হয়, আর কেহ কেহ বিদর্শন বর্দ্ধিত করিয়া মার্গফল সমূহ প্রাপ্ত হইয়া তাহারা গরুর কর্ত্তার গোরসের ন্যায় শ্রামণ্যফলের ভাগী হয়। এইরূপে ভগবান শীলসম্পন্ন, বহুশ্রুত,

পমাদবিহারিনো অনিচ্চাদিবসেন যোনিসোমনসিকারে অপ্পবত্তস্স ভিক্খুনো বসেন পঠমগাথং কথেসি, ন দুস্সীলস্স।

৮। দুতিয় গাথা পন যোনিসো মনসিকারে কম্মং করোন্তস্স কারকপুগ্গলস্স বসেন কথিতা।

তত্থ—"অপ্পম্পি চে"তি—থোকং একবগ্গ দ্বিবগ্গমত্তম্পি।

"ধম্মস্স হোতি অনুধম্মচারী"তি—অত্থমঞ্ঞায, ধম্মমঞ্ঞায, নবলোকুত্তরধম্মস্স অনুরূপধম্মং পুব্বভাগপটিপদাসঙ্খাতং চতুপারিসুদ্ধি সীল, ধুতঙ্গ, অসুভকম্মট্ঠানাদিভেদং চরণতো অনুধম্মচারী হোতি, অজ্জ অজ্জেবাতি পটিবেধং আকঙ্খন্তো বিচরতি। সো ইমায সম্মাপটিপত্তিযা রাগঞ্চ দোসঞ্চ পহায মোহং সম্মা হেতুনা নযেন

---

প্রমাদবিহারী, অনিত্যাদিবশে সম্যক একাগ্রতার সহিত যেই ভিক্ষু প্রবর্তিত হয় না, তাঁহার জন্যই প্রথম গাথা বলিয়াছেন, দুঃশীলের জন্য নহে।

৮। দ্বিতীয় গাথা সম্যক একাগ্রতার- সহিত যাহারা কর্ম করেন, সেই সেই কর্মীলোকের জন্য বলা হইয়াছে।

তথায়—"অল্পও"—সামান্য, একবর্গ দুইবর্গ মাত্রও।

"ধর্ম অনুধর্ম যেবা করে আচরণ"—অর্থজ্ঞাত ও ধর্মজ্ঞাত হইয়া নয় লোকোত্তর ধর্মের অনুরূপ ধর্ম মার্গফল লাভের পূর্বভাগ শিক্ষাস্বরূপ চারি পরিশুদ্ধ শীল, ধুতাঙ্গ ও অশুভ কর্মস্থানাদি ভেদে আচরণ করিলে অনুধর্মাচারী নামে কথিত হয়। অদ্য, অদ্য না হইলে আগামীকল্য জ্ঞাত হইব, এই আকাঙ্ক্ষা করিয়া বিচরণ করে। সম্যক প্রতিপালন করিবার এই ধর্মের দ্বারা সে রাগ, দ্বেষ ও মোহ প্রহীণ করিয়া সম্যক হেতু ও ন্যায়ের দ্বারা পরিজ্ঞাত হইবার ধর্ম পরিজ্ঞাত হয়। পরিজ্ঞাত হইয়া তদঙ্গ বিমুক্তি অর্থাৎ কামাবচর কুশলচিত্ত উৎপন্ন হইয়া পাপকর্ম হইতে অল্পগণের জন্য

পবিজানিতব্ৰধম্মে পবিজানন্তো তদঙ্গ, বিক্খম্ভন, সমুচ্ছেদ পটিপ্পস্সদ্ধি, নিস্সবণ বিমুত্তীনং বসেন সুবিমুত্তচিত্তো।

"অনুপাদিযানো ইধ বা হুবং বা"তি ইধলোক পবলোক পবিযাপান্না বা অজ্ঝত্তিকবাহিবা বা খন্ধাযতনধাতুযো চতূহি উপাদানেহি অনুপাদিযন্তো মহাখীণাসবো মগ্গসঙ্খাতস্স সামঞ্ঞস্স বসেন আগতস্স ফলসামঞ্ঞস্স চেব পঞ্চ অসেক্খ ধম্মক্খন্ধস্স চ ভাগী হোতী'তি।

---

বিমুক্ত হয়। পৃথক কবা বিমুক্তি অর্থাৎ ৰূপাবচর ও অৰূপাবচব কুশল চিত্ত উৎপন্ন হইয়া দীর্ঘদিনেব জন্য পাপধর্ম্ম হইতে পৃথক কবিয়া রাখে, সেই দীর্ঘদিন পাপধর্ম্ম হইতে চিত্ত বিমুক্ত থাকে। সমুচ্ছেদ বিমুক্তি অর্থাৎ লোকোত্তব কুশলচিত্ত উৎপন্ন হইয়া পাপধর্ম্মকে সমূলে ছেদন করে, অকুশল ধর্ম্মেব মূলচ্ছেদ কবিয়া পাপধর্ম্ম হইতে সম্পূর্ণ বিমুক্ত হওয়ার নাম সমুচ্ছেদ বিমুক্তি। প্রতিপ্রশান্তি বিমুক্তি অর্থাৎ লোকোত্তব বিপাক চিত্ত উৎপন্ন হইযা অকুশল ধর্ম্মেব প্রশান্তি হয. অকুশল ধর্ম্ম হইতে বিমুক্ত হইয়া চিত্তেব প্রশান্তিব লাভ কবাব নাম প্রতিপ্রশান্তি বিমুক্তি। নিঃসবণ বিমুক্তি অর্থাৎ লোকোত্তর কুশলচিত্ত নির্ব্বাণ অবলম্বন দ্বাবা পাপধর্ম্মকে সমূলে ছেদন কবিয়া সংসার দুঃখ হইতে নিষ্ক্রমণ কবিযাছে বলিযা নিঃসবণ বিমুক্তি বলা হয়। এই তদঙ্গ, পৃথক করা, সমুচ্ছেদ, প্রতিপ্রশান্তি ও নিঃসবণ বিমুক্তি বশে চিত্ত সুবিমুক্ত।

"ইহলোকে পবলোকে উৎপন্ন না হয়"—ইহলোকেব ও পবলোকেব অন্তর্গত অথবা আধ্যাত্মিক-বাহ্যিক স্কন্ধ আয়তন ধাতু সমূহ চাবি উপাদান দ্বাবা গ্রহণ না কবিয়া মহাক্ষীণাস্রব মার্গ ৰূপ শ্রামণ্যের বশে অধিগত ও পঞ্চ ধর্ম্ম স্কন্ধেব ভাগী হয়।

রতনকূটেন বিয অগারস্স অবহত্তেন দেসনাকূটং গণ্হী'তি।

গাথা পরিযোসানে বহূ সোতাপন্নাদয়ো অহেসুং, দেসনা মহাজনস্স সাত্থিকা জাতাতি।

যমকবগ্গ বণ্ণনা নিট্ঠিতা।

পঠমো বগ্গো।

—০ঃ০ঃ০—

---

অর্থাৎ অরহত্তের মন কাম-উপাদান, দৃষ্টি-উপাদন, শীলব্রত-উপাদান ও আত্মবাদ-উপাদান এই চারি প্রকার উপাদানের দ্বারা ইহলোক, পরলোক নিজের শরীর বা অন্যের শরীর আশ্রয় না করিযা তৃষ্ণা হইতে প্রশমিত মার্গ ও ফল এবং অর্হত্তের বিশুদ্ধ পঞ্চস্কন্ধের ভাগী হয়।

গৃহের বত্নকূট গ্রহণের ন্যায় অরহত্বের সহিত দেশনা কূট গ্রহণ করিলেন।

গাথা শেষ হইলে বহুজন স্রোতাপন্নাদি হইলেন। সমবেত জন সমূহের পক্ষে ধর্মদেশনা সার্থক হইয়াছিল।

# প্রথম ভাগ

## যমক বর্গ বর্ণনা সমাপ্ত

---